# ধম্মপদং

## রবীন্দ্রনাথ ঠাকুর

অর্থাৎ ধম্মপদ-নামক পালিগ্রন্থের মূল অন্বয় সংস্কৃতব্যাখ্যা ও বঙ্গানুবাদ
শ্রীচারুচন্দ্র বসু-কর্তৃক সম্পাদিত প্রণীত ও প্রকাশিত

জগতে যে কয়েকটি শ্রেষ্ঠ ধর্মগ্রন্থ আছে ধম্মপদ তাহার একটি। বৌদ্ধদের মতে এই ধম্মপদগ্রন্থের সমস্ত কথা স্বয়ং বুদ্ধদেবের উক্তি এবং এগুলি তাঁহার মৃত্যুর অনতিকাল পরেই গ্রন্থাকারে আবদ্ধ হইয়াছিল।

এই গ্রন্থে যে-সকল উপদেশ আছে তাহা সমস্তই বুদ্ধের নিজের রচনা কি না তাহা নিঃসংশয়ে বলা কঠিন, অন্তত এ কথা স্বীকার করিতে হইবে, এই-সকল নীতিবাক্য ভারতবর্ষে বুদ্ধের সময়ে এবং তাঁহার পূর্বকাল হইতে প্রচলিত হইয়া আসিতেছে। ইহার মধ্যে অনেকগুলি শ্লোকের অনুরূপ শ্লোক মহাভারত পঞ্চতন্ত্র মনুসংহিতা প্রভৃতি গ্রন্থে দেখিতে পাওয়া যায়, তাহা পণ্ডিত সতীশচন্দ্র বিদ্যাভূষণ মহাশয় এই বাংলা-অনুবাদ-গ্রন্থের ভূমিকায় দেখাইয়াছেন। এ স্থলে কে কাহার নিকট হইতে সংগ্রহ করিয়াছে তাহা লইয়া তর্ক করা নিরর্থক। এই-সকল ভাবের ধারা ভারতবর্ষে অনেক দিন হইতে প্রবাহিত হইয়া আসিতেছে। আমাদের দেশ এমনি করিয়াই চিন্তা করিয়া আসিয়াছে। বুদ্ধ এইগুলিকে চতুর্দিক হইতে সহজে আকর্ষণ করিয়া, আপনার করিয়া সুসম্বদ্ধ করিয়া ইহাদিগকে চিরন্তনরূপে স্থায়িত্ব দিয়া গেছেন, যাহা বিক্ষিপ্ত ছিল তাহাকে 'ঐক্যসূত্রে গাঁথিয়া মানবের ব্যবহারযোগ্য করিয়া গেছেন। অতএব, ভগবদ্‌গীতায় ভারতবর্ষ যেমন আপনাকে প্রকাশ করিয়াছে, গীতার উপদেষ্টা ভারতের চিন্তাকে যেমন এক স্থানে একটি

সংহতমূর্তি দান করিয়াছেন, ধর্ম্মপদেও ভারতবর্ষের চিত্তের একটি পরিচয় তেমনি ব্যক্ত হইয়াছে। এইজন্যই কী ধম্মপদে কী গীতায় এমন অনেক কথাই আছে ভারতের অন্যান্য নানা গ্রন্থে যাহার প্রতিরূপ দেখিতে পাওয়া যায়।

ধর্ম্মগ্রন্থকে যাঁহারা ধর্ম্মগ্রন্থরূপে ব্যবহার করিবেন তাঁহারা যে ফললাভ করিবেন এখানে তাহার আলোচনা করিতেছি না। এখানে আমরা ইতিহাসের দিক হইতে বিষয়টাকে দেখিতেছি। সেইজন্য ধম্মপদ গ্রন্থটিকে বিশ্বজনীন ভাবে না লইয়া আমরা তাহার সহিত ভারতবর্ষের সংস্রবের কথাটাই বিশেষ করিয়া পড়িয়াছি।

সকল মানুষের জীবনচরিত যেমন, তেমনি সকল দেশের ইতিহাস এক ভাবের হইতেই পারে না, এ কথা আমরা পূর্বে অন্যত্র কোথাও বলিয়াছি। এইজন্য যখন আমরা বলি যে ভারতবর্ষে ইতিহাসের উপকরণ মিলে না তখন এই কথা বুঝিতে হইবে যে, ভারতবর্ষে যুরোপীয় ছাঁদের ইতিহাসের উপকরণ পাওয়া যায় না। অর্থাৎ, ভারতবর্ষের ইতিহাস রাষ্ট্রীয় ইতিহাস নহে। ভারতবর্ষে এক বা একাধিক নেশন কোনদিন সকলে মিলিয়া রাষ্ট্রের চাক বাঁধিয়া তুলিতে পারে নাই। সুতরাং, এ দেশে কে কবে রাজা হইল, কতদিন রাজত্ব করিল, তাহা লিপিবদ্ধভাবে রক্ষা করিতে দেশের মনে কোন আগ্রহ জন্মে নাই।

ভারতবর্ষের মন যদি রাষ্ট্রগঠনে লিপ্ত থাকিত তাহা হইলে ইতিহাসের বেশ মোটা মোটা উপকরণ পাওয়া যাইত এবং ঐতিহাসিকের কাজ অনেকটা সহজ হইত। কিন্তু তাই বলিয়া ভারতবর্ষের মন যে নিজের অতীত ও ভবিষ্যৎকে কোন ঐক্যসূত্রে গ্রথিত করে নাই তাহা স্বীকার করিতে পারি না। সে সূত্র সূক্ষ্ম, কিন্তু তাহার প্রভাব সামান্য নহে; তাহা স্থূলভাবে গোচর নহে, কিন্তু তাহা আজ পর্যন্ত আমাদিগকে বিচ্ছিন্ন বিক্ষিপ্ত হইতে দেয় নাই। সর্বত্র যে বৈচিত্র্যহীন সাম্য স্থাপন করিয়াছে

তাহা নহে, কিন্তু সমস্ত বৈচিত্র্য ও বৈষম্যের ভিতরে ভিতরে একটি মূলগত অপ্রত্যক্ষ যোগসূত্র রাখিয়া দিয়াছে। সেইজন্য মহাভারতে বর্ণিত ভারত এবং বর্তমান শতাব্দীর ভারত নানা বড়ো বড়ো বিষয়ে বিভিন্ন হইলেও উভয়ের মধ্যে নাড়ীর যোগ বিচ্ছিন্ন হয় নাই।

সেই যোগই ভারতবর্ষের পক্ষে সর্বাপেক্ষা সত্য এবং সেই যোগের ইতিহাসই ভারতবর্ষের যথার্থ ইতিহাস। সেই যোগটি কী লইয়া? পূর্বেই বলিয়াছি, রাষ্ট্রীয় স্বার্থ লইয়া নহে। এক কথায় বলিতে গেলে বলিতে হইবে, ধর্ম লইয়া।

কিন্তু ধর্ম কী তাহা লইয়া তর্কের সীমা নাই, এবং ভারতবর্ষে ধর্মের বাহ্যরূপ যে নানা পরিবর্তনের মধ্য দিয়া আসিয়াছে তাহাতেও সন্দেহ নাই।

তাহা হইলেও এটা বোঝা উচিত, পরিবর্তন বলিতে বিচ্ছেদ বুঝায় না। শৈশব হইতে যৌবনের পরিবর্তন বিচ্ছিন্নতার ভিতর দিয়া ঘটে না। য়ুরোপীয় ইতিহাসেও রাষ্ট্রীয় প্রকৃতির বহুতর পরিবর্তন ঘটিয়াছে। সেই পরিবর্তনের ভিতর দিয়া পরিণতির চেহারা দেখাইয়া দেওয়াই ইতিহাস-বিদের কাজ।

য়ুরোপীয় নেশন-গণ নানা চেষ্টা ও নানা পরিবর্তনের ভিতর দিয়া মুখ্যত রাষ্ট্র গড়িতে চেষ্টা করিয়াছে। ভারতবর্ষের লোক নানা চেষ্টা ও পরিবর্তনের মধ্য দিয়া ধর্মকে সমাজের মধ্যে আকার দিতে চেষ্টা করিয়াছে। এই একমাত্র চেষ্টাতেই প্রাচীন ভারতের সহিত আধুনিক ভারতের ঐক্য।

য়ুরোপে ধর্মের চেষ্টা আংশিকভাবে কাজ করিয়াছে, রাষ্ট্রচেষ্টা সর্বাঙ্গীণভাবে কাজ করিয়াছে। ধর্ম সেখানে স্বতন্ত্রভাবে উদ্ভূত হইলেও রাষ্ট্রের অঙ্গ হইয়া পড়িয়াছে, যেখানে দৈবক্রমে তাহা হয় নাই সেখানে রাষ্ট্রের সঙ্গে ধর্মের চিরস্থায়ী বিরোধ রহিয়া গেছে।

আমাদের দেশে মোগল-শাসন-কালে শিবাজিকে আশ্রয় করিয়া যখন

রাষ্ট্রচেষ্টা মাথা তুলিয়াছিল তখন সে চেষ্টা ধর্মকে লক্ষ্য করিতে ভুলে নাই। শিবাজির ধর্মগুরু রামদাস এই চেষ্টার প্রধান অবলম্বন ছিলেন। অতএব দেখা যাইতেছে, রাষ্ট্রচেষ্টা ভারতবর্ষে আপনাকে ধর্মের অঙ্গীভূত করিয়াছিল।

পলিটিক্স্ এবং নেশন কথাটা যেমন য়ুরোপের কথা, ধর্ম কথাটাও তেমনি ভারতবর্ষের কথা। পলিটিক্স্ এবং নেশন কথাটার অনুবাদ যেমন আমাদের ভাষায় সম্ভবে না তেমনি ধর্ম শব্দের প্রতিশব্দ য়ুরোপীয় ভাষায় খুঁজিয়া পাওয়া অসাধ্য। এইজন্য ধর্মকে ইংরাজী রিলিজন-রূপে কল্পনা করিয়া আমরা অনেক সময়ে ভুল করিয়া বসি। এইজন্য, ধর্মচেষ্টার ঐক্যই যে ভারতবর্ষের ঐক্য এ কথা বলিলে তাহা অস্পষ্ট শুনাইবে।

মানুষ মুখ্যভাবে কোন্ ফলের প্রতি লক্ষ্য করিয়া কর্ম করে তাহাই তাহার প্রকৃতির পরিচয় দেয়। 'লাভ করিব' এ লক্ষ্য করিয়াও টাকা করা যায়, 'কল্যাণ করিব' এ লক্ষ্য করিয়াও টাকা করা যায়। যে ব্যক্তি কল্যাণকে মানে, টাকা করিবার পথে তাহার অনেক অপ্রাসঙ্গিক বাধা আসে; সেগুলিকে সাবধানে কাটাইয়া তবে তাহাকে অগ্রসর হইতে হয়। যে ব্যক্তি লাভকেই মানে তাহার পক্ষে ঐ-সকল বাধার অস্তিত্ব নাই।

এখন কথা এই, কল্যাণকে কেন মানিব। অন্তত ভারতবর্ষ লাভের চেয়ে কল্যাণকে, প্রেয়ের চেয়ে শ্রেয়কে, কী বুঝিয়া মানিয়াছে তাহা ভাবিয়া দেখিতে হইবে।

যে ব্যক্তি সম্পূর্ণ একা তাহার ভালো মন্দ কর্ম কিছুই নাই। আত্ম-অনাত্মের যোগে ভালো মন্দ সকল কর্মের উদ্ভব। অতএব গোড়ায় এই আত্ম-অনাত্মের সত্যসম্বন্ধনির্ণয় আবশ্যক। এই সম্বন্ধনির্ণয় এবং জীবনের কাজে এই সম্বন্ধকে স্বীকার করিয়া চলা, ইহাই চিরদিন ভারতবর্ষের সর্বপ্রধান চেষ্টার বিষয় ছিল।

ভারতবর্ষে আশ্চর্যের বিষয় এই দেখা যায় যে, এখানে ভিন্ন ভিন্ন সম্প্রদায় এই সম্বন্ধকে ভিন্ন ভিন্ন রূপে নির্ণয় করিয়াছে, কিন্তু ব্যবহারে এক জায়গায় আসিয়া মিলিয়াছে। ভিন্ন ভিন্ন স্বতন্ত্র দিক হইতে ভারতবর্ষ একই কথা বলিয়াছে।

এক সম্প্রদায় বলিয়াছেন, আত্ম-অনাত্মের মধ্যে কোন সত্য প্রভেদ নাই। যে প্রভেদ প্রতীয়মান হইতেছে তাহার মূলে অবিদ্যা।

কিন্তু যদি এক ছাড়া দুই না থাকে তবে তো ভালোমন্দের কোন স্থান থাকে না। কিন্তু এত সহজে নিষ্কৃতি নাই। যে অজ্ঞানে এককে দুই করিয়া তুলিয়াছে তাহাকে বিনাশ করিতে হইবে, নতুবা মায়ার চক্রে পড়িয়া দুঃখের অন্ত থাকিবে না। এই লক্ষ্যের প্রতি দৃষ্টি রাখিয়া কর্মের ভালোমন্দ স্থির করিতে হইবে।

আর-এক সম্প্রদায় বলেন, এই-যে সংসার আবর্তিত হইতেছে, আমরা বাসনার দ্বারা ইহার সহিত আবদ্ধ হইয়া ঘুরিতেছি ও দুঃখ পাইতেছি এক কর্মের দ্বারা আর-এক কর্ম, এবং এইরূপে অন্তহীন কর্মশৃঙ্খল রচনা করিয়া চলিতেছি—এই কর্মপাশ ছেদন করিয়া মুক্ত হওয়াই মানুষের একমাত্র শ্রেয়।

কিন্তু, তবে তো সকল কর্ম বন্ধ করিতে হয়। তাহা নহে, এত সহজে নিষ্কৃতি নাই। কর্মকে এমন করিয়া নিয়মিত করিতে হয় যাহাতে কর্মের দুশ্ছেদ্য বন্ধন ক্রমশ শিথিল হইয়া আসে। এই দিকে লক্ষ্য রাখিয়া কোন্ কর্ম শুভ, কোন্ কর্ম অশুভ, তাহা স্থির করিতে হইবে।

অন্য সম্প্রদায় বলেন, জগৎসংসার ভগবানের লীলা। এই লীলার মূলে তাঁহার প্রেম, তাঁহার আনন্দ, অনুভব করিতে পারিলেই আমাদের সার্থকতা।

এই সার্থকতার উপায়ও পূর্বোক্ত দুই সম্প্রদায়ের উপায় হইতে বস্তুত ভিন্ন নহে। নিজের বাসনাকে খর্ব করিতে না পারিলে ভগবানের ইচ্ছাকে

অনুভব করিতে পারা যায় না। ভগবানের ইচ্ছার মধ্যে নিজের ইচ্ছাকে মুক্তিদানই মুক্তি। সেই মুক্তির প্রতি লক্ষ্য করিয়াই কর্মের শুভাশুভ স্থির করিতে হইবে।

যাঁহারা অদ্বৈতানন্দকে লক্ষ্য করিয়াছেন তাঁহারাও বাসনামোহকে ছেদন করিতে উদ্যত, যাঁহারা কর্মের অনন্ত শৃঙ্খল হইতে মুক্তিপ্রার্থী তাঁহারাও বাসনাকে উৎপাটিত করিতে চান, ভগবানের প্রেমে যাঁহারা নিজেকে সম্মিলিত করাই শ্রেয় জ্ঞান করেন তাঁহারাও বিষয়বাসনাকে তুচ্ছ করিবার কথা বলিয়াছেন।

যদি এই-সকল ভিন্ন ভিন্ন সম্প্রদায়ের উপদেশগুলি কেবল আমাদের জ্ঞানের বিষয় হইত তাহা হইলে আমাদের পরস্পরের মধ্যে পার্থক্যের সীমা থাকিত না। কিন্তু এই ভিন্ন সম্প্রদায়গণ তাঁহাদের ভিন্ন ভিন্ন তত্ত্বকে কাজে লাগাইবার চেষ্টা করিয়াছেন। সে তত্ত্ব যতই সূক্ষ্ম বা যতই স্থূল হউক, সে তত্ত্বকে কাজের মধ্যে অনুসরণ করিতে হইলে যত দূর পর্যন্তই যাওয়া যাক, আমাদের গুরুগণ নির্ভীকচিত্তে সমস্ত স্বীকার করিয়া সেই তত্ত্বকে কর্মের দ্বারা সফল করিতে চেষ্টা করিয়াছেন। ভারতবর্ষ কোনো বড়ো কথাকে অসাধ্য বা সংসারযাত্রার সহিত অসংগত-বোধে কোনোদিন ভীরুতাবশত কথার কথা করিয়া রাখে নাই। এইজন্য এক সময়ে যে ভারতবর্ষ মাংসাশী ছিল সেই ভারতবর্ষ আজ প্রায় সর্বত্রই নিরামিষাশী হইয়া উঠিয়াছে। জগতে এরূপ দৃষ্টান্ত অন্য কোথাও পাওয়া যায় না। যে য়ুরোপ জাতিগত সমুদয় পরিবর্তনের মূলে সুবিধাকেই লক্ষ্য করেন তাঁহারা বলিতে পারেন যে, কৃষির ব্যাপ্তি-সহকারে ভারতবর্ষে আর্থিক কারণে গোমাংসভক্ষণ রহিত হইয়াছে। কিন্তু মনু প্রভৃতি শাস্ত্রের বিধান সত্ত্বেও অন্য-সকল মাংসাহারও, এমন-কি মৎস্যভোজনও, ভারতবর্ষের অনেক স্থান হইতে লোপ পাইয়াছে। কোনো প্রাণীকে হিংসা করিবে না, এই উপদেশ জৈনদের মধ্যে এমন

করিয়া পালিত হইতেছে যে তাহা সুবিধার তরফ হইতে দেখিলে নিতান্ত বাড়াবাড়ি না মনে করিয়া থাকিবার জো নাই।

যাহাই হউক, তত্ত্বজ্ঞান যত দূর পৌঁছিয়াছে, ভারতবর্ষ কর্মকেও ততদূর পর্যন্ত টানিয়া লইয়া গেছে। ভারতবর্ষ তত্ত্বের সহিত কর্মের ভেদ সাধন করে নাই। এইজন্য আমাদের দেশে কর্মই ধর্ম। আমরা বলি, মানুষের কর্মমাত্রের চরম লক্ষ্য কর্ম হইতে মুক্তি, এবং মুক্তির উদ্দেশে কর্ম করাই ধর্ম।

পূর্বেই বলিয়াছি, তত্ত্বের মধ্যে আমাদের যতই পার্থক্য থাক্, কর্মে আমাদের ঐক্য আছে। অদ্বৈতানুভূতির মধ্যেই মুক্তি বলো, আর বিগত-সংস্কার নির্বাণের মধ্যেই মুক্তি বলো, আর ভগবানের অপরিমেয় প্রেমানন্দের মধ্যেই মুক্তি বলো, প্রকৃতিভেদে যে মুক্তির আদর্শই যাহাকে আকর্ষণ করুক না কেন, সেই মুক্তিপথে যাইবার উপায়গুলির মধ্যে একটি ঐক্য আছে। সে ঐক্য আর কিছু নয়, সমস্ত কর্মকেই নিবৃত্তির অভিমুখ করা। সোপান যেমন সোপানকে অতিক্রম করিবার উপায়, ভারতবর্ষে কর্ম তেমনি কর্মকে অতিক্রম করিবার উপায়। আমাদের সমস্ত, শাস্ত্রে পুরাণে এই উপদেশই দিয়াছে এবং আমাদের সমাজ এই ভাবের উপরেই প্রতিষ্ঠিত।

য়ুরোপ কর্মকে কর্ম হইতে মুক্তির সোপান করে নাই, কর্মকেই লক্ষ্য করিয়াছেন। এইজন্য য়ুরোপে কর্মসংগ্রামের অন্ত নাই, সেখানে কর্ম ক্রমশই বিচিত্র ও বিপুল হইয়া উঠিতেছে। কৃতকার্য হওয়া সেখানে সকলেরই উদ্দেশ্য। য়ুরোপের ইতিহাস কর্মেরই ইতিহাস।

য়ুরোপ কর্মকে বড়ো করিয়া দেখিয়াছে বলিয়া কর্ম করা সম্বন্ধে স্বাধীনতা চাহিয়াছে; আমরা যাহা ইচ্ছা তাহা করিব—সেই স্বাধীন ইচ্ছা যেখানে অন্যের কর্ম করিবার স্বাধীনতাকে হনন করে কেবল সেখানেই আইনের প্রয়োজন, এই আইনের শাসন-ব্যতিরেকে সমাজে প্রত্যেকের

যথাসম্ভব স্বাধীনতা থাকিতেই পাবে না। এইজন্য য়ুরোপীয় সমাজে সমস্ত শাসন ও শাসনের অভাব প্রত্যেক মানুষের ইচ্ছাকে স্বাধীন করিবার জন্যই কল্পিত।

ভারতবর্ষও স্বাধীনতা চাহিয়াছে, কিন্তু সে স্বাধীনতা একেবারে কর্ম হইতে স্বাধীনতা। আমরা জানি, আমরা যাহাকে সংসার বলি সেখানে কর্মই বস্তুত কর্তা, মানুষ তাহার বাহনমাত্র। জন্ম হইতে মৃত্যু পর্যন্ত আমরা এক বাসনার পরে আর-এক বাসনাকে, এক কর্ম হইতে আর-এক কর্মকে বহন করিয়া চলি, হাঁফ ছাড়িবার সময় পাই না, তাহার পরে সেই কর্মের ভার অন্যের ঘাড়ে চাপাইয়া দিয়া হঠাৎ মৃত্যুর মধ্যে সরিয়া পড়ি। এই-যে বাসনার তাড়নায় চিরজীবন অন্তবিহীন কর্ম করিয়া যাওয়া ইহারই অবিরাম দাসত্ব ভারতবর্ষ উচ্ছেদ করিতে চাহিয়াছে।

এই লক্ষ্যের পার্থক্য থাকাতেই য়ুরোপ বাসনাকে যথাসম্ভব স্বাধীনতা দিয়াছে এবং আমরা বাসনাকে যথাসম্ভব খর্ব করিয়াছি। বাসনা যে কোনোদিনই শান্তিতে লইয়া যায় না, পরিণামহীন কর্মচেষ্টাকে জাগ্রত করিয়া রাখে, ইহাকেই আমরা বাসনার দৌরাত্ম্য বলিয়া অসহিষ্ণু হইয়া উঠি। য়ুরোপ বলে, বাসনা যে কোনো পরিণামে লইয়া যায় না, তাহা নিয়তই যে আমাদের প্রয়াশকে উদ্রিক্ত করিয়া রাখে, ইহাই তাহার গৌরব। য়ুরোপ বলে, প্রাপ্তি নহে, সন্ধানই আনন্দ। ভারতবর্ষ বলে, তোমরা যাহাকে প্রাপ্তি বল তাহাতে আনন্দ নাই; কারণ, সে প্রাপ্তির মধ্যে আমাদের সন্ধানের শেষ নাই। সে প্রাপ্তি আমাদিগকে অন্য প্রাপ্তির দিকে টানিয়া লইয়া যায়। প্রত্যেক প্রাপ্তিকেই পরিণাম বলিয়া ভ্রম করি, এবং তাহার পরে দেখিতে পাই তাহা পরিণাম নহে। যে প্রাপ্তিতে আমাদের শান্তি, আমাদের সন্ধানের শেষ, এই ভ্রমে তাহা হইতে আমাদিগকে ভ্রষ্ট করে—আমাদিগকে কোনোমতেই মুক্তি দেয় না। যে বাসনা সেই মুক্তির বিরোধী সেই বাসনাকে আমরা

হীনবল করিয়া দিব। আমরা কর্মকে জয়ী করিব না, কর্মের উপরে জয়ী হইব।

আমাদের গৃহধর্ম, আমাদের সন্ন্যাসধর্ম, আমাদের আহারবিহারের সমস্ত নিয়মসংযম, আমাদের বৈরাগী-ভিক্ষুকের গান হইতে তত্ত্বজ্ঞানীদের শাস্ত্রব্যাখ্যা পর্যন্ত সর্বত্রই এই ভাবের আধিপত্য। চাষা হইতে পণ্ডিত পর্যন্ত সকলেই বলিতেছে, আমরা দুর্লভ মানবজন্ম লাভ করিয়াছি, বুদ্ধিপূর্বক মুক্তির পথ গ্রহণ করিবার জন্য সংসারের অন্তহীন আবর্তনের আকর্ষণ হইতে বহির্গত হইয়া পড়িবার জন্য।

সংস্কৃত ভাষায় 'ভব' শব্দের ধাতুগত অর্থ 'হওয়া'। ভবের বন্ধন অর্থাৎ হওয়ার বন্ধন আমরা কাটিতে চাই। য়ুরোপ খুব করিয়া হইতে চায়; আমরা একেবারেই না হইতে চাই।

এমনতরো ভয়ংকর স্বাধীনতার চেষ্টা ভালো কি মন্দ তাহার মীমাংসা করা বড়ো কঠিন। এরূপ অনাসক্তি যাহাদের স্বভাবসিদ্ধ, আসক্ত লোকের সংসর্গে তাহাদের বিপদ ঘটিতে পারে, এমন-কি তাহাদের মারা যাইবার কথা। অপর পক্ষে বলিবার কথা এই যে, মরা-বাঁচাই সার্থকতার চরম পরীক্ষা নয়। ফ্রান্স তাহার ভীষণ রাষ্ট্রবিপ্লবে স্বাধীনতার বিশেষ একটি আদর্শকে জয়ী করিবার চেষ্টা করিয়াছিল, সেই চেষ্টায় প্রায় তাহার আত্মহত্যার জো হইয়াছিল—যদিই সে মরিত তবু কি তাহার গৌরব কম হইত? একজন মজ্জমান ব্যক্তিকে উদ্ধার করিবার চেষ্টায় একটা লোক প্রাণ দিল, আর-একজন তীরে দাঁড়াইয়া থাকিল—তাই বলিয়া কি উদ্ধারচেষ্টাকে মৃত্যুপরিণামের দ্বারা বিচার করিয়া ধিক্কার দিতে হইবে? পৃথিবীতে আজ সকল দেশেই বাসনার অগ্নিকে প্রবল ও কর্মের দৌরাত্ম্যকে উৎকট করিয়া তুলিতেছে; আজ ভারতবর্ষ যদি, জড়ভাবে নহে, মূঢ়ভাবে নহে, জাগ্রত সচেতনভাবে বাসনাবন্ধ-মুক্তির আদর্শকে, শান্তির জয়পতাকাকে, এই পৃথিবীব্যাপী রক্তাক্ত বিক্ষোভের

উৎসর্গ অবিচলিত চিত্তে পালন করিয়া মরিতে পারিত, তবে অন্ধ-সমাজ তাহাকে নষ্ট হইতে দিত কি, তথাপি তাহাকে অপমানিত করিত না।

কিন্তু এ তর্ক এখানে বিস্তার করিবার স্থান নহে। মোট কথা এই, য়ুরোপের ইতিহাসের সঙ্গে আমাদের ইতিহাসের ঐক্য হইতেই পারে না এবং আমরা বারংবার ভুলিয়া যাই। যে ঐক্যসূত্রে ভারতবর্ষের অতীত ভবিষ্যৎ বিধৃত তাহাকে যথার্থভাবে অনুসরণ করিতে গেলে আমাদের শাস্ত্র, পুরাণ, কাব্য, সামাজিক অনুষ্ঠান প্রভৃতির মধ্যে প্রবেশ করিতে হয়; রাজবংশাবলীর জন্য বৃথা আক্ষেপ করিয়া বেড়াইলে কিছু লাভ নাই। য়ুরোপীয় ইতিহাসের আদর্শে ভারতবর্ষের ইতিহাস রচনা করিতে হইবে এ কথা আমাদিগকে একেবারেই ভুলিয়া যাইতে হইবে।

এই ইতিহাসের বহুতর উপকরণ যে বৌদ্ধশাস্ত্রের মধ্যে নিহিত হইয়া আছে, সে বিষয়ে কোনো সন্দেহ নাই। আমাদের দেশে বহুদিন-অনাদৃত এই বৌদ্ধশাস্ত্র য়ুরোপীয় পণ্ডিতগণ উদ্ধার করিতে প্রবৃত্ত হইয়াছেন—আমরা তাঁহাদের পদানুসরণ করিবার প্রতীক্ষায় বসিয়া আছি, ইহাই আমাদের দেশের পক্ষে সর্বাপেক্ষা লজ্জার কারণ। দেশের প্রতি আমাদের সমস্ত ভালোবাসাই কেবল গবর্মেন্টের দ্বারে ভিক্ষা কার্যের মধ্যেই আবদ্ধ, আর-কোনো দিকেই তাহার কোনো গতি নাই। সমস্ত দেশে পাঁচজন লোকও কি বৌদ্ধশাস্ত্র উদ্ধার করাকে চিরজীবনের ব্রতস্বরূপ গ্রহণ করিতে পারেন না? এই বৌদ্ধশাস্ত্রের পরিচয়ের অভাবে ভারতবর্ষের সমস্ত ইতিহাস কানা হইয়া আছে, এ কথা মনে করিয়াও কি দেশের জন-কয়েক তরুণ যুবার উৎসাহ এই পথে ধাবিত হইবে না?

সম্প্রতি শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাস মহাশয় অবদান অনুবাদ করিয়া দেশের লোকের কৃতজ্ঞতাভাজন হইয়াছেন। আশা করি তিনি এইখানেই ক্ষান্ত হইবেন না, এক এক বৌদ্ধগ্রন্থসকলের অনুবাদ বাহির করিয়া বঙ্গসাহিত্যের কলঙ্কমোচন করিবেন।

চারুবাবুর প্রতি আমাদের একটা অনুরোধ এই যে, অনুবাদটি মূলের সঙ্গে একেবারে কথায় কথায় মিলাইয়া করিলেই ভালো হয়; যেখানে দুর্বোধ হইয়া পড়িবে সেখানে টীকার সাহায্যে বুঝাইয়া দিলে কোনো ক্ষতি হইবে না। অনুবাদ যদি স্থানে স্থানে ব্যাখ্যার আকার ধারণ করে তবে অন্যায় হয়; কারণ, ব্যাখ্যায় অনুবাদকের ভ্রম থাকিতেও পারে; এইজন্য অনুবাদ ও ব্যাখ্যা স্বতন্ত্র রাখিয়া দিলে পাঠককে বিচার করিবার অবকাশ দেওয়া হয়। মূলের যে সকল কথার অর্থ সুস্পষ্ট নহে অনুবাদে তাহা যথাযথ রাখিয়া দেওয়াই কর্তব্য মনে করি। গ্রন্থের প্রথম শ্লোকটিই তাহার দৃষ্টান্তস্থল। মূলে আছে—

মনোপুব্বঙ্গমা ধম্মা মনোসেট্‌ঠা মনোময়া।

চারুবাবু ইহার অনুবাদ লিখিয়াছেন: মনই ধর্মসমূহের পূর্বগামী, মনই ধর্মসমূহের মধ্যে শ্রেষ্ঠ এবং ধর্ম মন হইতে উৎপন্ন হয়। যদি মূলের কথাগুলিই রাখিয়া লিখিতেন "ধর্মসমূহ মনঃপূর্বংগম মনঃশ্রেষ্ঠ মনোময়" তবে মূলের অস্পষ্টতা লইয়া পাঠকগণ অর্থ চিন্তা করিতেন। 'মনই ধর্মসমূহের মধ্যে শ্রেষ্ঠ' বলিলে ভালো অর্থগ্রহ হয় না, সুতরাং এরূপ স্থলে মূল কথাটা অবিকৃত রাখা উচিত।

অক্কোচ্ছি মং অবধি মং অজিনি মং অহাসি মে।
যে তং ন উপনয্‌হন্তি বেরং তেসূপসম্মতি॥

ইহার অনুবাদে আছে: আমাকে তিরস্কার করিল, আমাকে প্রহার করিল, আমাকে পরাস্ত করিল, আমার দ্রব্য অপহরণ করিল, এইরূপ চিন্তা যাহারা মনে স্থান দেয় না তাহাদের বৈরভাব দূর হইয়া যায়।

'এইরূপ চিন্তা যাহারা মনে স্থান দেয় না' বাক্যটি ব্যাখ্যা, প্রকৃত অনুবাদ নহে। বোধ হয় 'যে ইহাতে লাগিয়া থাকে না' বলিলে মূলের অনুগত হইত; অর্থসুগমতার অনুরোধে অতিরিক্ত কথাগুলি ব্র্যাকেটের মধ্যে দিলে ক্ষতি হয় না। যথা: আমাকে গালি দিল, আমাকে মারিল,

আমাকে জিতিল, আমার ( ধন ) হরণ করিল, ইহা যাহারা ( মনে ) বাঁধিয়া না রাখে তাহাদের বৈর শান্ত হয়।

এই গ্রন্থে মূলের অন্বয়, সংস্কৃত ভাষান্তর ও বাংলা অনুবাদ থাকাতে ইহা পাঠকদের ও ছাত্রদের পক্ষে বিশেষ উপযোগী হইয়াছে। এই গ্রন্থ অবলম্বন করিলে পালিভাষা অধ্যয়নের বিশেষ সাহায্য হইতে পারিবে।

এইখানে বলা আবশ্যক, সম্প্রতি ত্রিবেণী-কপিলাশ্রম হইতে শ্রীমৎ হরিহরানন্দ স্বামী-কর্তৃক ধম্মপদং সংস্কৃত ও বাংলা ভাষায় অনুবাদিত হইয়াছে। আশা করি, গ্রন্থখানিও এই ধর্মশাস্ত্র-প্রচারের সাহায্য করিবে।

জ্যৈষ্ঠ ১৩১২

# ভূমিকা

## প্রথম সংস্করণ

মদীয় প্রিয়তম সুহৃদ সুবিজ্ঞ ও শ্রদ্ধাভাজন শ্রীযুক্ত চারুচন্দ্র বসু মহাশয় মূল, অন্বয়, ব্যাখ্যা ও অনুবাদসহ ধম্মপদ গ্রন্থ বঙ্গাক্ষরে সম্পাদিত ও প্রকাশিত করিয়া সাধারণের নিরতিশয় ধন্যবাদার্হ হইয়াছেন। চারুবাবু এই গ্রন্থের সম্পাদন বিষয়ে যে বহু আয়াস স্বীকার করিয়াছেন তাহার উল্লেখ আমার পক্ষে নিষ্প্রয়োজন। যাঁহারা তাঁহার গ্রন্থ পাঠ করিবেন, তাঁহারা স্বয়ংই উহা উপলব্ধি করিতে পারিবেন। তাঁহার ন্যায় বিনয়-নম্র ব্যক্তি স্বীয় গ্রন্থে আত্মপ্রশংসা কখনই লিপিবদ্ধ করিবেন না, এই আশঙ্কায় আমি তাঁহার সম্বন্ধে এই স্থলে কোন কথাই বলিতে পারিলাম না।

গ্রন্থ সম্বন্ধে আমার বক্তব্য এই যে, আমরা শ্রীমদ্‌ভগবদ্‌গীতার যেরূপ সমাদর করি, বৌদ্ধগণ ধম্মপদ গ্রন্থেরও তদ্রূপ সমাদর করিয়া থাকেন। ভগবান্ শ্রীকৃষ্ণ যেরূপ সকল ধর্ম্মের সারস্বরূপ গীতোক্ত উপদেশ প্রদান করিয়াছিলেন, বুদ্ধ তথাগতও সেইরূপ ধম্মপদ গ্রন্থে স্বীয় ধর্ম্মের স্থূল মর্ম্ম সংক্ষিপ্তভাবে পরিব্যক্ত করিয়াছেন। ধম্মপদ গ্রন্থ হিন্দু, বৌদ্ধ, মুসলমান, খ্রীষ্টান্ প্রভৃতি সকলেরই পাঠ্য। ইহার বিশ্বজনীন উপদেশ কোন ধর্ম্মেরই বিরোধী নহে। যেরূপ পুরাকালে চীন, জাপান, সিংহল, ব্রহ্ম, তিব্বত, ভারত প্রভৃতি সকল স্থানে এই গ্রন্থখানি যত্নের সহিত ও ভক্তিভাবে অধীত ও অধ্যাপিত হইত, এখনও সেইরূপ বৌদ্ধদেশমাত্রেই উক্ত গ্রন্থের প্রতি সমাদর অক্ষুণ্ণ রহিয়াছে। শ্রমণগণ উপসম্পদা (Ordination) গ্রহণকালে এই গ্রন্থ কণ্ঠস্থ (অন্ততঃ আবৃত্তি) করিয়া থাকেন।

অনেকস্থলে মনুসংহিতা, মহাভারত প্রভৃতি গ্রন্থের বচনের সঙ্গে ধম্মপদ

প্রভৃতি পালি গ্রন্থের বচনের সম্পূর্ণ ঐক্য দৃষ্ট হয়। বুদ্ধঘোষ ধম্মপদ গ্রন্থের অত্থকথা নামে যে টীকা প্রণয়ন করিয়াছেন তাহাতে যে সকল শ্লোক উদ্ধৃত হইয়াছে, উহার সঙ্গেও হিন্দু গ্রন্থে উদ্ধৃত শ্লোকের অনেক সৌসাদৃশ্য বিদ্যমান আছে। একটি উদাহরণ এস্থলে উল্লিখিত হইতেছে :

এক সময়ে একটি ব্যাধ জাল পাতিয়া বসিয়াছিল। বহু পক্ষী ঐ জালে বদ্ধ হয়। তখন পক্ষিগণ পরস্পর পরামর্শ করিয়া জাল লইয়া যুগপৎ উড়িয়া গেল। এই ঘটনাপ্রসঙ্গে হিন্দু ও বৌদ্ধগ্রন্থে নিম্নলিখিত শ্লোকসমূহ দৃষ্ট হয় :

মহাভারত

পাশমেকমুভাবেতং সহিতৌ হরতোমম।
যত্র বৈ বিবদিষ্যেতে তত্র মে বশমেষ্যতেঃ॥

—উদ্যোগপর্ব্ব, শ্লোক ২৪৬১॥

দুইটী পক্ষী সম্মিলিত হইয়া আমার জালপাশ হরণ করিল। কিন্তু যখন ইহারা বিবাদ করিবে, তখন আমার বশে আসিবে।

পঞ্চতন্ত্র

জালমাদায় গচ্ছন্তি সহসা পক্ষিণোহপামী।
যাবচ্চ বিবদিষ্যন্তে পতিষ্যন্তি ন সংশয়ঃ॥

এমন কি পক্ষিগণও জাল লইয়া সহসা উড়িয়া গেল। কিন্তু যখন ইহারা বিবাদ করিবে, তখন নিশ্চয়ই ভূমিতে পতিত হইবে।

হিতোপদেশ

সংহত্যন্তু হরন্ত্যেতে মম জালং বিহঙ্গমাঃ।
যদা তু নিপতিষ্যন্তি বশমেষ্যন্তি মে তদা॥ (১—৩৫)॥

এই পক্ষিগণ মিলিত হইয়া আমার জাল হরণ করিল। কিন্তু ইহারা যখন ভূমিতে পতিত হইবে, তখন আমার বশে আসিবে।

## পালি

### বত্তক-জাতক ও সুত্তনিপাত-অথকথা

সম্মোদমানা গচ্ছন্তি জালমাদায় পক্‌খিণো।
যদা তে বিবদিস্‌সন্তি তদা এহিন্তি মে বসং॥

পক্ষিগণ সম্মিলিত হইয়া আনন্দ সহকারে জাল লইয়া গমন করিতেছে। যখন ইহারা পরস্পর বিবাদ করিবে, তখন আমার বশে আসিবে।

হিন্দু ও বৌদ্ধ গ্রন্থে উদ্ধৃত বচনসমূহের ঐক্যের কারণ নির্দ্দেশ করিতে যাইয়া পাশ্চাত্ত্য পণ্ডিতগণ বলিয়াছেন, পালিভাষার বচনগুলিই মূল। সংস্কৃতে ঐ সকল বচন কালক্রমে প্রক্ষিপ্ত হইয়াছে অথবা উহাদের অনুকরণে সংস্কৃতে অনেক শ্লোক প্রস্তুত হইয়াছে। পাশ্চাত্ত্য পণ্ডিতগণের মতের সমালোচনা করা এস্থলে আমার উদ্দেশ্য নহে। মূল ধম্মপদ গ্রন্থের সংক্ষিপ্ত বৃত্তান্ত লিপিবদ্ধ করিয়াই আমি ভূমিকার উপসংহার করিব।

পালিভাষায় বৌদ্ধশাস্ত্রসমূহ তিন শ্রেণীতে বিভক্ত, যথা: সুত্ত (সূত্র), বিনয় ও অভিধম্ম (অভিধর্ম্ম)। ধম্মপদ গ্রন্থ সুত্তপিটকের অন্তর্গত। এই গ্রন্থ অতি প্রাচীন। ইহা ২৬ অধ্যায়ে সম্পূর্ণ হইয়াছে। এই কয়েকটি অধ্যায়ে নানা প্রস্তাবে গ্রন্থকার কোন্‌গুলি সৎকর্ম্ম ও কোন্‌গুলি অসৎকর্ম্ম ইহা বর্ণনা করিয়াছেন। গ্রন্থের নাম ধম্মপদ, কিন্তু ধম্মপদের প্রকৃত অর্থ কি, তাহা এ পর্য্যন্ত নির্দ্ধারিত হয় নাই। মিঃ গগালির মতে "ধম্মপদের" অর্থ "ধর্ম্মের সোপান," স্পেন্স হার্ডির মতে "ধর্ম্মের পথ," র ফীর মহোদয়ের মতে "ধর্ম্মের ভিত্তি"; অধ্যাপক বজ্‌বোলের মতে "ধর্ম্মবিষয়ক কাব্য"; মিঃ বীল বলেন, চীন ভাষায় উহার অর্থ "ধর্ম্মগ্রন্থ"। এইরূপে "পদ" শব্দের অর্থ লইয়াই নানা গোল। "ধর্ম্ম" শব্দের প্রকৃত অর্থ কি, তাহা ত কেহই সুনিশ্চিতরূপে বলিতে পারেন নাই। কেহ বলেন, 'ধর্ম্ম' শব্দের অর্থ "কর্ম্ম," কাহারও মতে উহার অর্থ "সংস্কার", কেহ কেহ বলেন, "বেদনা, সংজ্ঞা ও সংস্কার", এই

তিন স্কন্ধই ধর্ম্ম শব্দের অন্তর্ভূক্ত। অন্যেরা বলেন, "ধর্ম্ম" শব্দের অর্থ "কার্য্যকারণ ভাব"। কেহ কেহ বা ধর্ম্ম শব্দের সামান্যতঃ "পদার্থ" অর্থ স্বীকার করিয়া থাকেন। কোন কোন পাশ্চাত্য গ্রন্থে "ধর্ম্ম" শব্দ "স্বভাব" অর্থে পরিগৃহীত হইয়াছে। এইরূপে "ধর্ম্ম" ও "পদ" শব্দের অর্থ লইয়া নানা মত উপস্থিত হইয়াছে। সহস্র মত সত্বেও পাশ্চাত্য পণ্ডিতগণ একবাক্যে বলিয়াছেন, "কার্য্যকারণ ভাবই ধর্ম্ম শব্দের প্রকৃত তাৎপর্য্যার্থ।" আমি বর্ত্তমান মুহূর্ত্তে যাহা আছি, তাহা পূর্ব্ব পূর্ব্ব মুহূর্ত্তে যাহা ছিলাম তাহারই পরিণাম মাত্র। আমি পর মুহূর্ত্তে যাহা হইব, তাহাও বর্ত্তমান মুহূর্ত্তে যাহা আছি তাহার ফল মাত্র। এইরূপে কর্ম্মের পরিণামেই আমরা উৎপন্ন ও বিনষ্ট হইতেছি। কর্ম্ম সাধারণতঃ ত্রিবিধ ; যথা ঃ কায়িক, বাচনিক ও মানসিক, আমি কুঠার দ্বারা কোন ব্যক্তির শিরশ্ছেদ করিলাম, এই শিরশ্ছেদ ব্যাপার প্রকৃত প্রস্তাবে "কর্ম্ম" নহে। উক্ত ব্যাপারের অনুষ্ঠান করিয়া আমার হৃদয়ে যে সংস্কারের উৎপত্তি হইল, তাহাই কর্ম্ম। আমি কর্কশ বচন দ্বারা কোন ব্যক্তিকে ব্যথিত করিলাম, এই ব্যথিত-করণ ব্যাপারও কর্ম্ম নহে। ঐ ব্যাপারজনিত সংস্কারই কর্ম্ম। আমি কাহারও অনিষ্ট করিবার অভিলাষ করিলাম, এই অভিলাষ করণও কর্ম্ম নহে। ঐ ব্যাপার হইতে সমুৎপন্ন সংস্কারই কর্ম্ম। এই সকল উদাহরণ দ্বারা আমরা দেখিতে পাইলাম, "সংস্কার" ও "কর্ম্ম" একই পদার্থ। এই সংস্কার বা কর্ম্মের পরিণামই "আমি" বা অহং। যেমন অগ্নির দাহিকা শক্তি কাহারও বিনষ্ট করিবার ক্ষমতা নাই, যতক্ষণ অগ্নি থাকিবে, ততক্ষণ ইহার দাহিকাশক্তি থাকিবে, সেইরূপ কর্ম্মের ফল কাহারও প্রতিরুদ্ধ করিবার ক্ষমতা নাই। বর্ত্তমান মুহূর্ত্তের কর্ম্ম পর মুহূর্ত্তে ফল প্রসব করিবে, পর মুহূর্ত্তের কর্ম্ম তৎপরবর্ত্তী মুহূর্ত্তের ফল প্রসব করিবে। এই কর্ম্মপ্রবাহ দ্বারা আমরা নিয়ত

পরিচালিত হইতেছি। আমাদের সুখ, দুঃখ, উন্নতি, অবনতি এই কর্ম্মের উপর নির্ভর করিতেছে। এই কর্ম্মসমূহের মধ্যে কার্য্যকারণ সম্বন্ধ বিদ্যমান আছে। আমি বর্ত্তমান মুহূর্ত্তে যে দুঃখ অনুভব করিতেছি, উহা আমার পূর্ব্ব মুহূর্ত্তের কর্ম্মের পরিণাম। অতএব দুঃখ ও কর্ম্ম পরমার্থতঃ একই পদার্থ, বিশেষ এই—কর্ম্মটী কারণ ও দুঃখ কার্য্য। আমার কার্য্য ও কারণের মধ্যেও কোনও প্রভেদ নাই, বর্ত্তমান মুহূর্ত্তে যাহা কারণ বলিয়া পরিগণিত হইতেছে, পর মুহূর্ত্তে উহাই কার্য্য বলিয়া পরিগণিত হইবে এবং বর্ত্তমান মুহূর্ত্তে যাহা কার্য্য, তাহাই পূর্ব্ব মুহূর্ত্তের কারণ, এই আখ্যা লাভ করিয়াছিল। এইরূপে পর্য্যালোচনা করিলে দেখিতে পাওয়া যায়, "সংস্কার," "কর্ম্ম," "স্বভাব," "কার্য্য-কারণ-ভাব," "পদার্থ," ইত্যাদি সমস্তই পরস্পর অভিন্ন। "ধর্ম্ম" শব্দের অর্থ "কর্ম্ম"ই হউক, "সংস্কার"ই হউক, "স্বভাব" ই হউক, আর "পদার্থ"-ই হউক, উহা কার্য্যকারণ-ভাব" মাত্র। যেহেতু "ধর্ম্ম" বা কর্ম্মের প্রভাব কেহই পরিহার করিতে পারেন না। অতএব ধর্ম্ম কি, তাহা পরিজ্ঞাত হওয়া সকলেরই কর্ত্তব্য। এই পদার্থ বুঝাইবার জন্যই বুদ্ধদেব "ধম্মপদ" গ্রন্থের অবতারণা করিয়াছিলেন। ধম্মপদ গ্রন্থের প্রথম অধ্যায়েই লিখিত আছে, বলীবর্দ্দ যেমন নিয়ত শকটচক্রের অনুধাবন করে, সেইরূপে কর্ম্মসমূহও জীবের সতত অনুসরণ করিয়া থাকে।

খ্রীষ্টীয় পঞ্চম শতাব্দীর প্রারম্ভে বুদ্ধঘোষ পালি ভাষায় ধম্মপদের টীকা বিরচন করেন। তিনি প্রত্যেক শ্লোকের ব্যাখ্যার সঙ্গে সঙ্গে এক একটী উপাখ্যান উল্লিখিত করিয়াছেন। কথিত আছে, স্বয়ং বুদ্ধদেব ঐ সকল উপাখ্যান তাঁহার শিষ্যগণের নিকট বর্ণনা করিয়াছিলেন। বৌদ্ধগণ বলিয়া থাকেন, বুদ্ধের নির্ব্বাণের অব্যবহিত পরে, রাজগৃহ নগরে প্রথম বোধিসঙ্গন কালে ধম্মপদ গ্রন্থ বিরচিত হইয়াছিল।

খ্রীষ্টীয় ৫ম শতাব্দীর প্রারম্ভে বুদ্ধঘোষের আবির্ভাব হয়। তিনি ধম্মপদের টীকা লিখিতে যাইয়া বলিয়াছেন, ধম্মপদ গ্রন্থে যাহা আছে, উহা সমস্তই বুদ্ধের উক্তি। প্রথম বোধিসঙ্গমকালে ঐ-সমস্ত উক্তি গ্রন্থাকারে সংগৃহীত হইয়াছিল।

অধ্যাপক মোক্ষমূলর বলেন, বুদ্ধঘোষ স্বীয় টীকায় ধম্মপদের মূল শ্লোকসমূহের বহু পাঠান্তর উল্লেখ করিয়াছেন। যে সকল হস্তলিখিত পুস্তক হইতে ঐ-পাঠান্তরসমূহ উদ্ধৃত হইয়াছিল ঐ সকল পুস্তকের প্রতিলিপি বত্তগামনির রাজত্বকালে খ্রীষ্টপূর্ব্ব ৮৮—৭৬ অব্দে রচিত হয়।

খ্রীষ্টীয় ৪১০—৪৩২ অব্দে মহানাম নামক পণ্ডিত "মহাবংস" নামে সিংহলের এক ইতিহাস রচনা করেন। প্রথম ৩৭ অধ্যায় মহানামের রচিত। এই ৩৭ অধ্যায়ে বর্ণিত আছে, বুদ্ধঘোষ মগধ হইতে সিংহলের অন্তর্গত অনুরাধাপুর নগরে গমন করেন এবং সিংহলীয় অথকথা ( অর্থ-কথা ) পালি ভাষায় অনুদিত করেন।

"মহাবংস" গ্রন্থে বুদ্ধঘোষের জীবনচরিত সংক্ষেপে বর্ণিত আছে। মগধের বোধিদ্রুম সমীপে এক ব্রাহ্মণ যুবক বাস করিতেন। তিনি সমগ্র বিদ্যায় ও সমগ্র কলায় সুনিপুণ ছিলেন এবং বেদত্রয় সম্পূর্ণরূপে আয়ত্ত করিয়াছিলেন। তিনি একদা রেবত নামক একজন বৌদ্ধ ভিক্ষুর সহিত তর্কে প্রবৃত্ত হন, এবং পরাজিত হইয়া বিজেতার ধর্ম্ম গ্রহণ করেন। উক্ত ব্রাহ্মণের স্বর বুদ্ধদেবের ন্যায় ওজস্বী ও সুমধুর ছিল বলিয়া বৌদ্ধগণ তাঁহাকে বুদ্ধঘোষ, এই উপনাম প্রদান করেন। বৌদ্ধধর্ম্মে দীক্ষিত হওয়ার পর তিনি বুদ্ধঘোষ নামেই প্রসিদ্ধি লাভ করিয়াছিলেন। দীক্ষা গ্রহণান্তর বুদ্ধঘোষ "জ্ঞানোদয়" নামে একখানি বৌদ্ধগ্রন্থ প্রণয়ন করেন। অনন্তর তিনি ত্রিপিটকের টীকা বিরচণ করিবার মানস করেন। এই সময়ে রেবত ভিক্ষু তাঁহাকে বলিলেন: "জম্বুদ্বীপে

ত্রিপিটকের মূলগ্রন্থ মাত্র বিদ্যমান আছে, কিন্তু উহার ব্যাখ্যা এদেশে বর্ত্তমান নাই। স্থবির মহেন্দ্র খৃষ্টপূর্ব্ব ২৪১ অব্দে সিংহলী ভাষায় ত্রিপিটকের যে ব্যাখ্যা লিখিয়া গিয়াছেন, উহা অবলম্বন করিয়া পালি-ভাষায় ত্রিপিটকের টীকা বিরচন কর, ইহাতে জগতের প্রকৃত মঙ্গল সাধিত হইবে।" রেবত ভিক্ষুর পরামর্শানুসারে বুদ্ধঘোষ সিংহল যাত্রা করেন। এই সময়ে (৪১০—৪৩২ খৃঃ অব্দ পর্য্যন্ত) মহানাম সিংহলের রাজা ছিলেন। বুদ্ধঘোষ সিংহলের অনুরাধাপুর নগরস্থিত মহাবিহারে উপস্থিত হইয়া স্থবির সিংঘপালের নিকট ত্রিপিটকের সিংহলী ব্যাখ্যা শ্রবণ করেন। তদনন্তর তিনি পালি ভাষায় 'বিসুদ্ধিমগ্‌গো (বিশুদ্ধিমার্গ) নামক একখানি উৎকৃষ্ট গ্রন্থ রচনা করেন। সিংহলবাসিগণ তাঁহার অসাধারণ বিদ্যাবত্তায় সন্তুষ্ট হইয়া তাঁহাকে অত্থকথা (অর্থকথা) নামক পুস্তক প্রদান করেন। এই অত্থকথাই ত্রিপিটকের পালি ব্যাখ্যা। বুদ্ধঘোষ এই অত্থকথা পালি ভাষায় অনুদিত করিয়া জম্বুদ্বীপে ত্রিপিটকের যথার্থ ব্যাখ্যা প্রচার করেন। বুদ্ধঘোষ সিংহল হইতে যে সমস্ত বৌদ্ধগ্রন্থের উদ্ধার করেন, ব্রহ্ম বা তৈলঙ্গী অক্ষরে ঐ-সকল গ্রন্থের প্রতিলিপি প্রস্তুত হয়। এইরূপে ক্রমে ব্রহ্মদেশে বৌদ্ধধর্ম্মের প্রচার বৃদ্ধি হয়।

১৮৫৫ খ্রীষ্টাব্দে ডেনমার্কবাসী সুপ্রসিদ্ধ ডাক্তার ফজ্‌বোল্‌ ধম্মপদের এক অত্যুৎকৃষ্ট সংস্করণ প্রকাশ করেন। ঐ সময়ে তিনি উক্ত গ্রন্থ ল্যাটীন ভাষায় অনুবাদ করিয়া ইউরোপীয় পণ্ডিতমণ্ডলীর চিত্ত আকর্ষণ করেন। তদনন্তর বার্ণ্‌ফ, গগালি, উকম, ওয়েবার, প্রভৃতি পণ্ডিতগণ ধম্মপদ গ্রন্থ ফরাসী, ইংরাজী, ইত্যাদি ভাষায় অনুদিত করিয়া উহার প্রচার বৃদ্ধি করেন। ১৮৮৯ খৃঃ অব্দে অধ্যাপক মোক্ষমূলর ধম্মপদ গ্রন্থ ইংরেজী ভাষায় অনুদিত করিয়া প্রাচ্য-ধর্ম্মগ্রন্থশ্রেণী মধ্যে প্রকাশিত করেন। ১৮৭১ খৃঃ অব্দে লণ্ডন রয়েল্‌ এসিয়াটিক্‌ সোসাইটির জার্ণালে

অধ্যাপক চাইল্ডার্স মহোদয় ধম্মপদ সম্বন্ধে নানা গবেষণাপূর্ণ একটী সুদীর্ঘ প্রবন্ধ প্রকাশিত করেন। ১৮৭১ খৃঃ অব্দে ডাক্তার জেম্‌স্‌ আল্‌উইস্‌ সিংহলী জার্ণালে ধম্মপদের এক সুবিস্তৃত সমালোচনা প্রকাশ করেন। ১৮৭৮ খৃঃ অব্দে ফার্ণন্দ হু ধম্মপদ গ্রন্থ ফরাসী ভাষায় অনুবাদিত করেন। ডাক্তার রিজ্‌ ডেভিড্‌স্‌ও ধম্মপদের অনেক অংশ ভাষান্তরিত করেন। ১৮৭৮ খৃঃ অব্দে রেভারেণ্ড্‌ বীল্‌ চীন ভাষায় অনুদিত ধম্মপদ গ্রন্থের ইংরেজী ভাষায় অনুবাদ করেন। এই সময়ে সুপ্রসিদ্ধ সীফ্‌নার তিব্বতীয় ভাষায় অনুবাদিত ধম্মপদ গ্রন্থের জার্ম্মাণ অনুবাদ প্রকাশ করেন। বীল্‌ বলেন, চীন ভাষায় ধম্মপদ গ্রন্থের চারিখানি অনুবাদ প্রাপ্ত হওয়া যায়। একখানি খ্রীষ্টীয় তৃতীয় শতাব্দীর প্রারম্ভে, দ্বিতীয় খানি, ২২৩ খ্রীষ্টাব্দে, তৃতীয় খানি ৪১০ খ্রীষ্টাব্দে ও চতুর্থ খানি ৮ম শতাব্দীতে প্রস্তুত হইয়াছিল। চীন অনুবাদের ভূমিকায় লিখিত আছে—আর্য্যধর্ম্মত্রাত নামক পণ্ডিত ভারতবর্ষ হইতে ধম্মপদ গ্রন্থ চীন দেশে লইয়া গিয়াছিলেন। ধর্ম্মত্রাত বসুমিত্রের পিতৃব্য। বসুমিত্র কনিষ্কের সমসাময়িক। অতএব খৃঃ পূঃ প্রথম শতাব্দীর লোক। ১৮৯৮ খ্রীষ্টাব্দে ধম্মপদ গ্রন্থের মূল ও বুদ্ধঘোষের টীকা কলিকাতা বুদ্ধিষ্ট টেক্‌স্‌ট সোসাইটী কর্ত্তৃক প্রকাশিত হয়। আজকাল চতুর্দ্দিকে প্রাচ্য-ভাষাসমূহের যেরূপ অনুশীলন হইতেছে, তাহাতে আমরা আশা করি, চারুবাবুকৃত ধম্মপদের নূতন সংস্করণখানি পণ্ডিত সমাজে বিশেষরূপে আদৃত হইবে ও পালি ভাষা শিক্ষার পথ উন্মুক্ত করিবে। এরূপ মহামূল্য গ্রন্থ সর্ব্বসাধারণের উপযোগী হইয়া প্রকাশিত হইল, ইহা বড়ই আনন্দের।

প্রেসিডেন্সি কলেজ,
কলিকাতা
৩রা এপ্রিল, ১৯০৪



শ্রীসতীশচন্দ্র আচার্য্য বিদ্যাভূষণ

# ভূমিকা

## দ্বিতীয় সংস্করণ

ধম্মপদ গ্রন্থের দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হইল। ইহাতে স্থানে স্থানে কিঞ্চিৎ পরিবর্ত্তন ও পরিবর্দ্ধন করা হইয়াছে। প্রথম সংস্করণের প্রতি সাধারণে যেরূপ আগ্রহ ও সহানুভূতি প্রদর্শন করিয়াছিলেন আশা করি, এই সংস্করণের প্রতিও তাঁহারা সেইরূপ সানুকম্প দৃষ্টিপাত করিবেন।

সংবাদপত্র ও মাসিকপত্রের সম্পাদকগণ স্ব স্ব পত্রিকায় এই গ্রন্থের সমালোচনা প্রকাশ করিয়া গ্রন্থকারকে কৃতজ্ঞতাপাশে বদ্ধ করিয়াছেন। আবার কেহ কেহ অনুগ্রহ করিয়া বিষয় বিশেষের প্রতি তাঁহার দৃষ্টিও আকর্ষণ করিয়াছেন। সমালোচনাগুলি ইদানীং আমাদের সমক্ষে উপস্থিত না থাকায় সর্ব্বত্র সম্পাদকগণের প্রদত্ত উপদেশ অনুসারে কার্য্য করিতে পারিলাম না।

আমার মনে পড়ে প্রবাসীর সম্পাদক মহাশয় লিখিয়াছিলেন, বর্ত্তমান ধম্মপদ গ্রন্থ অসম্পূর্ণ। ইহাতে কেবল ২৬টী 'বগ্‌গ' বা অধ্যায় আছে। মূল ধম্মপদে ৩৯টী অধ্যায় ছিল, বর্ত্তমান ধম্মপদের শ্লোক সংখ্যা ৪২৩, মূল ধম্মপদে ৭৫২ শ্লোক ছিল। অতএব তাঁহার মতে আমাদের অপর ১৩টী অধ্যায় ও ৩২৯টী শ্লোক অনুসন্ধান করা উচিত। ইহার উত্তরে আমার বক্তব্য এই, বর্ত্তমান ধম্মপদ গ্রন্থ অসম্পূর্ণ নহে, মূল ধম্মপদের সর্ব্বশুদ্ধ ২৬ অধ্যায় এবং ৪২৩ শ্লোক ছিল। বুদ্ধঘোষের "অথকথা" বা পালি টীকা পাঠ করিলে ইহা স্পষ্টই বুঝিতে পারা যায়। বুদ্ধঘোষ লিখিয়াছেন:

"যমকং অপ্পমাদং চিত্তং পুপ্‌ফং বালেন পণ্ডিতং।
অরহন্তং সহস্‌সেন পাপং দণ্ডেন তে দশ॥

জরা অত্তা চ লোকা চ বুদ্ধং সুখং পিয়েন চ।
কোধং মলঞ্চ ধম্মট্‌ঠং মগ্‌গ বগ্‌গেন বীসতি ॥
পকিণ্ণকং নিরয়ং নাগো তণ্‌হং ভিক্‌খু চ ব্রাহ্মণো।
এতে ছব্বীসতি বগ্‌গা দেসিতাদিচ্চবন্ধুনা ॥"

যমক, অপ্পমাদ, চিত্ত, পুপ্‌ফ, বাল, পণ্ডিত, অরহন্ত, সহস্স, পাপ, দণ্ড, জরা, অত্তা, লোক, বুদ্ধ, সুখ, পিয়, কোধ, মল, ধম্মট্‌ঠ, মগ্‌গ, পকিণ্ণ, নিরয়, নাগ, তণ্‌হা ভিক্‌খু ও ব্রাহ্মণ—বুদ্ধদেব সর্ব্বশুদ্ধ এই ছাব্বিশটী অধ্যায় শিক্ষা দিয়াছিলেন।

বুদ্ধঘোষ লিখিয়াছেন :

"গাথাসতানি চত্তারি তেবীসা চ পুনাপরে।
ধম্মপদে নিপাতম্‌হি দেসিতাদিচ্চবন্ধুনা ॥"

ধম্মপদের সমস্ত অধ্যায়ে সর্ব্বশুদ্ধ ৪২৩টী গাথা (শ্লোক) বুদ্ধদেব প্রচার করিয়াছিলেন।

উল্লিখিত বচনে আমরা দেখিতে পাইলাম, পালি ধম্মপদে সর্ব্বশুদ্ধ ২৬ অধ্যায় ও ৪২৩ শ্লোক বিদ্যমান ছিল। ইহা বোধ হয় কাহারও অবিদিত নাই যে, সিংহল, চীন, তিব্বত, প্রভৃতি দেশে সে সকল ধম্মপদ বিদ্যমান আছে, তন্মধ্যে পালি ভাষার ধম্মপদই সর্ব্বপ্রাচীন ও মৌলিক গ্রন্থ।

প্রবাসী-সম্পাদক মহাশয় বোধ হয় রেভারেণ্ড বীল* মহোদয়ের অনুবাদিত চীন ভাষায় ধম্মপদ গ্রন্থ দেখিয়া স্বীয় মন্তব্য প্রকাশ করিয়াছেন। চীন ভাষায় ধম্মপদ গ্রন্থের চারিখানি অনুবাদ বিদ্যমান আছে। ২২৪ খৃঃ অব্দে বিঘ্ন ও লুহ্‌-য়েন নামক পণ্ডিতদ্বয় চীন ভাষায় ধম্মপদের প্রথম অনুবাদ প্রকাশিত করেন। এই অনুবাদ গ্রন্থে সর্ব্বশুদ্ধ ৩৯টী অধ্যায় ও ৭৫২টী শ্লোক বিদ্যমান আছে। ২০৯-৩০৬ খৃঃ অব্দে কা-চু ও কা-লি নামক দুই জন শ্রমণ ধম্মপদের দ্বিতীয় অনুবাদ প্রকাশিত

করেন। ইহাতেও ৩৯টী অধ্যায় বিদ্যমান আছে। ৩৯৮—৩৯৯ খৃঃ অব্দে চু-কো-নিয়েন কর্ত্তৃক ধম্মপদের তৃতীয় অনুবাদ প্রকাশিত হয়। ইহাতে ৩৩টী অধ্যায় বিদ্যমান আছে। ৯৮০-১০০১ খৃঃ অব্দে থিন-সি চাই নামক শ্রমণ ধম্মপদের শেষ অনুবাদ প্রকাশিত করেন। ইহাতেও সর্ব্বশুদ্ধ ৩৩টী অধ্যায় দেখিতে পাওয়া যায়।

প্রথম চাইনিজ অনুবাদের ভূমিকায় লিখিত আছে, মূল ধম্মপদে ২৬ অধ্যায় ও ৪২৩ শ্লোক বিদ্যমান ছিল। এক্ষণে জিজ্ঞাস্য হইতে পারে, চীন অনুবাদে ১৩টী অতিরিক্ত অধ্যায় ও ৩২৯টী অতিরিক্ত শ্লোক কোথা হইতে আসিল? চীন অনুবাদের ভূমিকা মনোযোগ পূর্ব্বক পাঠ করিলে দেখিতে পাওয়া যায়, যে সময়ে ধম্মপদ গ্রন্থ অনুবাদিত হয়, সেই সময়ে অনুবাদকারী শ্রমণগণ নানা বৌদ্ধগ্রন্থ হইতে উপদেশপূর্ণ শ্লোক সংগ্রহ করিয়া ধম্মপদের সহ ঐ অতিরিক্ত শ্লোকগুলি সংযুক্ত করিয়া দেন। অতএব এই অতিরিক্ত শ্লোকগুলি না থাকায় পালি ধম্মপদ অসম্পূর্ণতা দোষে দূষিত হয় নাই। চীন ভাষায় ভূমিকায় ইহাও লিখিত আছে যে, ধর্ম্মত্রাত নামক পণ্ডিত ধম্মপদ গ্রন্থ সংস্কৃত ভাষায় সঙ্কলন করেন। ধর্ম্মত্রাত বসুমিত্রের পিতৃব্য, রাজা কনিষ্কের সময়ে যে চতুর্থ বোধি-সভার প্রতিষ্ঠা হয়, বসুমিত্র সেই সভার অধিনায়ক ছিলেন। ধর্ম্মত্রাতের সঙ্কলিত ধম্মপদ গ্রন্থ এই সভায় পঠিত ও মৌলিক মহাযান ধর্ম্মগ্রন্থ বলিয়া পরিগণিত হয়। আমার বোধ হয়, মূল পালি ধম্মপদই ধর্ম্মত্রাত সংস্কৃতে রূপান্তরিত করিয়াছিলেন। এই রূপান্তরকরণের সময়ে তিনি বোধ হয় কতিপয় শ্লোক ও অধ্যায় যোগ করিয়াছিলেন। যদি এই মত যথার্থ হয় তাহা হইলে আমরা বলিতে পারি খৃঃ পূঃ ৪৪ অব্দে রাজা কনিষ্কের সময়ে মূল পালি ধম্মপদে ১৩টী অধ্যায় ও ৩২৯টী শ্লোক যোগ করা হইয়াছিল। অন্যথা ইহা স্বীকার করিতে হইবে যে, খৃষ্টীয়

৩য় শতাব্দীতে ভারতে ও চীনের শ্রমণগণ মূল ধম্মপদ চীন ভাষায় অনুবাদিত করিতে যাইয়া উল্লিখিত অতিরিক্ত শ্লোক ও অধ্যায় কয়েকটা যোগ করিয়াছিলেন। যে সময়েই উহা যুক্ত হউক না কেন—মূল ধম্মপদে ঐ সকল অতিরিক্ত শ্লোক ও অধ্যায় ছিল না, ইহা মুক্তকণ্ঠে স্বীকার করিতে হইবে। প্রথম সংস্করণের ভূমিকায় উক্ত হইয়াছে, মূল ধম্মপদ রাজা অশোকের পূর্ব্বে এমন কি খঃ পূঃ ৬ষ্ঠ শতাব্দীতে প্রথম বোধিসঙ্গম কালে বিদ্যমান ছিল। ঐ সময়ে বৌদ্ধ গ্রন্থে সংস্কৃত ভাষা ব্যবহৃত হইত না। রাজা কনিষ্কই বৌদ্ধগ্রন্থে সংস্কৃত ভাষার বহুল প্রচার করেন। অতএব তাঁহার সময়ে ধর্ম্মত্রাত মূল পালি ধম্মপদ সংস্কৃতে রূপান্তরিত করিয়া কতিপয় শ্লোক যোগ করিয়াছিলেন—এমত অসঙ্গত নহে। এই সংস্কৃত ধম্মপদই চীন ভাষায় অনুবাদিত হইয়াছিল।

বঙ্গদর্শনের সুযোগ্য সম্পাদক মহাশয় লিখিয়াছেন: মূলের যে সকল কথার অর্থ সুস্পষ্ট নহে, অনুবাদে তাহা যথাযথ রাখিয়া দেওয়াই কর্ত্তব্য। উদাহরণ স্বরূপে তিনি স্বয়ং প্রথম শ্লোকের এইরূপ অনুবাদ করিয়াছেন:

"ধর্ম্মসমূহ মনঃপূর্ব্বঙ্গম, মনঃশ্রেষ্ঠ, মনোময়"।

এস্থলে বক্তব্য এই, সংস্কৃত ভাষাভিজ্ঞ পণ্ডিতের নিকট উল্লিখিত আক্ষরিক অনুবাদ কোন কোন প্রয়োজনে আসিতে পারে, কিন্তু সাধারণ পাঠক ঐ অনুবাদ পাঠ করিয়া কোন অর্থই গ্রহণ করিতে পারেন না। এই হেতু সাধারণ পাঠকের প্রতি লক্ষ্য করিয়া অনুবাদ স্থানে স্থানে ব্যাখ্যার আকারে প্রকাশিত করা হইয়াছে।

সম্পাদক মহাশয় আরও লিখিয়াছেন: 'মনই ধর্ম্মসমূহের মধ্যে শ্রেষ্ঠ" বলিলে ভাল অর্থগ্রহ হয় না।

ইহার উত্তরে বক্তব্য এই: জটিল দার্শনিক বিষয় ইহার অপেক্ষা

অধিকতর সহজ ভাষায় প্রকাশ করা কঠিন। উল্লিখিত বাক্যের তাৎপর্য্য এই যে, সংসারে যত ধর্ম্ম (বা পদার্থ) আছে, তাহার মধ্যে মন নামক ধর্ম্ম (বা পদার্থ)ই শ্রেষ্ঠ। মনের সংযোগ ব্যতীত কোন ধর্ম্ম (পদার্থ)-ই আমাদের জ্ঞানের বিষয়ীভূত হয় না, অতএব মনই পদার্থসমূহের নেতা। বুদ্ধঘোষ লিখিয়াছেন :

ন হি তে মনে অনুপ্পজ্জন্তে উপ্পজ্জিতুং সক্কোন্তি, মনো পন একচ্চেসু চেতসিকেসু অনুপ্পজ্জন্তেসু পি উপ্পজ্জতি যেব। অধিপতিবসেন পন মনো সেট্‌ঠো এতে সন্তি মনো সেট্‌ঠা, যথা হি চোরাদীনং চোর জেট্‌ঠকাদয়ো অধিপতিনো সেট্‌ঠা তথা তেসম্পি মনো সেট্‌ঠো।

বুদ্ধঘোষের টীকার তাৎপর্য্য এই মনের সহকারিতা ব্যতীত কোন পদার্থই প্রকাশিত হয় না, কিন্তু মন স্বপ্রকাশ, অতএব পদার্থসমূহের মধ্যে মন শ্রেষ্ঠ। ইহাতে ত অর্থগ্রহের কোন প্রতিবন্ধক দেখিতেছি না। ধর্ম্ম শব্দের অর্থের কিছু বিশেষত্ব আছে মাত্র। তাহা এই বর্ত্তমান সংস্করণের প্রথম শ্লোকের ফুট নোটে প্রদর্শিত হইয়াছে।

সুবিজ্ঞ বান্ধব-পত্রিকার সম্পাদক মহাশয় বৌদ্ধনীতির ভূয়সী প্রশংসা করিয়াছেন বটে, কিন্তু বৌদ্ধদর্শনের "শুষ্ক শুষ্ক শূন্যবাদে" তাঁহার ঘোর অনাস্থা দৃষ্ট হয়। প্রকৃত প্রস্তাবে শূন্যবাদ এরূপ অনাস্থার বিষয় নহে। শূন্যবাদ "শুদ্ধ" বটে, কিন্তু ইহা "শুষ্ক" নহে। "শূন্য" এই নাম শ্রবণ করিলে বৌদ্ধগণের হৃদয়ে এক অনির্ব্বচনীয় রসের সঞ্চার হয়। কোটি কোটি মানব এখনও শূন্যের অনুসন্ধানে সমগ্র জীবন উৎসর্গ করিয়া থাকেন। শূন্যবাদ দর্শন শাস্ত্রের শিরোরত্ন। এ পর্য্যন্ত দার্শনিক চিন্তা শূন্যের অপেক্ষা কোন অধিকতর উচ্চ শিখরে অধিরোহণ করিতে সমর্থ হয় নাই। শূন্য মানব চিন্তার সর্ব্বোচ্চ বিশ্রাম স্থান। প্রাচ্য ও পাশ্চাত্য জনপদে দার্শনিকগণ অনেক উচ্চ বস্তুর কল্পনা করিয়াছেন বটে, কিন্তু সকল বস্তুতেই কোন না কোন কলঙ্ক

আছে। সর্ব্বত্রই স্বাধীন চিন্তার প্রতিবন্ধক আছে, কেবল শূন্যই সর্ব্বতোভাবে নিষ্কলঙ্ক পদার্থ, এখানে স্বাধীন চিন্তার অব্যাহত প্রসার। শূন্য সাক্ষাৎকারই জীবের পরমপুরুষার্থ। শূন্যই যোগীর পরম ধ্যেয় পদার্থ। শূন্য প্রত্যক্ষ হইলে যুষ্মদ্ ও অস্মদের ভেদ তিরোহিত হইবে। সুখ ও দুঃখ উভয়ই বিলয়প্রাপ্ত হইবে। হ্রস্ব ও দীর্ঘ অভিন্ন বলিয়া প্রতীয়মান হইবে। এখানে "অস্তি"ও নাই, "নাস্তি"ও নাই। এখানে "অস্তি" "নাস্তি"র সমন্বয়। এখানে উৎপত্তি ও বিনাশ, ক্ষণিকত্ব ও নিত্যত্ব, একত্ব ও নানাত্ব, আগমন ও নির্গমন এই সকল আপাতবিরুদ্ধ ধর্ম্ম পরস্পরের সহ বিরোধ ত্যাগ করিয়া অবস্থিত আছে। এখানে ভাব ও অভাবের সমন্বয় এখানে উৎপত্তি ও বিনাশের সামঞ্জস্য, এখানে ক্ষণিকত্বের সহ নিত্যত্বের বিরোধ নাই, এখানে একত্ব ও নানাত্বের মিলন, এখানে আগমন ও নির্গমন ক্রিয়া একই ভাবে নিষ্পন্ন হয়। এই পদার্থটী বাস্তবিক পক্ষে অবাচ্য, অনিদর্শন, অপ্রতিষ্ঠ, অনাভাস, অনিকেত ও অবিজ্ঞপ্তিক। বুদ্ধদেব এই পদার্থের বর্ণনা করিতে অসমর্থ হইয়া বলিয়াছেন—"অনক্ষরস্য ধর্ম্মস্য শ্রুতিঃ কা দেশনা চ কা?" আর বেদ যে পদার্থের সম্বন্ধে বলিয়াছেন, "যতো বাচো নিবর্ত্তন্তে অপ্রাপ্য মনসা সহ" সেই পদার্থ শূন্য ভিন্ন আর কিছুই নহে। বুদ্ধতথাগত প্রিয়শিষ্য সুভূতিকে বলিয়াছেন: "গম্ভীরমিতি সুভূতে শূন্যতায়া এতদধিবচনম্," হে সুভূতে "গম্ভীর" এইটী শূন্যতার নাম, "শূন্যতায়া এতদধিবচনং যদপ্রমেয়মিতি" শূন্যতার এই নাম যথা অপ্রমেয়; "যে চ সুভূতে শূন্যা অক্ষয়া অপি তে," হে সুভূতে অক্ষয় ও শূন্য একই পদার্থ। তথাগত আরও বলিয়াছেন:

"শূন্যমাধ্যাত্মিকং পশ্য পশ্য শূন্যং বহির্গতম্।
ন বিদ্যতে সোঽপি কশ্চিদ্ যো ভাবয়তি শূন্যতাম্॥

আধ্যাত্মিক জগৎ শূন্য বলিয়া দেখ, বাহ্যজগৎ শূন্য বলিয়া দেখ, যিনি শূন্যতা ভাবনা করিবেন তিনি নিজেকেও শূন্য বলিয়া ভাবিবেন।

বোধিচর্য্যাবতার গ্রন্থে শান্তিদেব বলিয়াছেন: "তস্মান্নির্বিচিকিৎসেন ভাবনীয়ৈব শূন্যতা" অতএব নিঃসন্দেহ চিত্তে শূন্য ভাবনা করিবে। "শূন্যতা দুঃখ সমনী ততঃ কিং জায়তে ভয়ম্" শূন্যতাই সকল দুঃখের প্রমোচিকা, শূন্যতাজ্ঞান হইলে আর কিসের ভয়।

ধম্মপদ গ্রন্থের সঙ্গে শূন্যবাদের বিশেষ সম্বন্ধ না থাকায় এই বিষয় সম্বন্ধে এস্থলে অধিক কিছু লিখিত হইল না।

প্রেসিডেন্সি কলেজ
কলিকাতা
৭-৬-১৯০৫

শ্রীসতীশচন্দ্র আচার্য্য বিদ্যাভূষণ

# সম্পাদকের নিবেদন

## প্রথম সংস্করণ

ধম্মপদ গ্রন্থখানি সূত্র পিটকের অন্তর্গত। ইহা একখানি অতি প্রাচীন ও বিখ্যাত বৌদ্ধধর্মগ্রন্থ। সিংহল, ব্রহ্ম, শ্যাম, চীন, জাপান ও তিব্বত দেশে ভক্তির সহিত এই গ্রন্থ পঠিত হয়। বৌদ্ধদিগের এরূপ প্রিয় গ্রন্থ আর নাই। হিন্দুদিগের নিকট শ্রীমদ্ভাগবদগীতা যেমন, খৃষ্টিয়ান-দিগের নিকট বাইবেল গ্রন্থ যেমন, বৌদ্ধদিগের নিকট ধম্মপদ গ্রন্থও সেইরূপ। নীতির উৎকর্ষতা সম্বন্ধে এরূপ পুস্তক জগতে বিরল, বৌদ্ধধর্ম নীতিপ্রধান ধর্ম। এই পুস্তকে সেই নীতিমূলক ধর্মেরই শ্রেষ্ঠতা প্রতিপন্ন করা হইয়াছে। ইহার উপদেশগুলি সহজ, সরল ও হৃদয়স্পর্শী। ইহার মধ্যে দর্শনের জটিলতা বা ভাবের অস্পষ্টতা নাই। এই পুস্তকে গ্রথিত উপদেশগুলি সকল সম্প্রদায়ের উপযোগী।

সমগ্র বৌদ্ধগ্রন্থের মধ্যে হইতে ধম্মপদ গ্রন্থখানি প্রকাশের জন্য মনোনয়ন করিবার দ্বিতীয় কারণ এই যে, পালি ভাষা শিক্ষা করিবার পক্ষে এরূপ উপযোগী গ্রন্থ আর নাই, ইহার ভাষা সহজ ও সরল। ভাষার সরলতায় ও ভাবের মনোহারিত্বে এরূপ পুস্তক জগতে বিরল। কয়েক বৎসর পূর্বে ডেনমার্ক দেশীয় সুপ্রসিদ্ধ পণ্ডিত ফজ্‌বোল সাহেব ধম্মপদের যে ল্যাটিন সংস্করণ বাহির করিয়াছেন, এ-পুস্তকে অনেক স্থলে তাহারই পাঠ গ্রহণ করা গিয়াছে, পরন্তু সেই পাঠের সহিত সিংহল ও ব্রহ্মদেশীয় এবং শ্যামদেশ হইতে প্রকাশিত ত্রিপিটকের যে বিশুদ্ধ রাজসংস্করণ প্রকাশিত হইয়াছে, সেই সকল গ্রন্থের মূলের সহিত মিলান হইয়াছে।

যেখানে কোন প্রকার ভিন্ন পাঠ দৃষ্টিগোচর হইয়াছে, ফুট নোটে সেই বিষয় উল্লেখ করা গিয়াছে। অনুবাদটি যতদূর সম্ভব প্রাঞ্জল করা গিয়াছে, সেই সঙ্গে বৌদ্ধদর্শনের কঠিন পরিভাষা সকল পরিত্যক্ত হইয়াছে।

১ ৪-১৯০৪

শ্রীচারুচন্দ্র বসু

## দ্বিতীয় সংস্করণ

ভগবদ্কৃপায় ধম্মপদের দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হইল। প্রায় এক বৎসর পূর্বে এই পুস্তক প্রথম প্রকাশিত হয়। পুস্তকখানি প্রকাশিত হইবার পর, বিদ্বন্মণ্ডলী যেরূপ আগ্রহ ও উৎসাহের সহিত উহা গ্রহণ করিয়াছিলেন তাহা অতীব আশাপ্রদ। যাবতীয় সংবাদ-পত্রের সম্পাদকগণ একবাক্যে স্ব স্ব সমালোচনায় গ্রন্থখানিকে যেরূপ উচ্চস্থান প্রদান করিয়াছেন তজ্জন্য অনুবাদক সকলের নিকট বিশেষরূপে কৃতজ্ঞতাপাশে বদ্ধ।

৫ই জুন, ১৯০৫

শ্রীচারুচন্দ্র বসু

## তৃতীয় সংস্করণের নিবেদন

ধম্মপদের তৃতীয় সংস্করণ প্রকাশিত হইল। ইহাতে অনেক বিষয় পরিবর্তিত ও পরিবর্দ্ধিত হইয়াছে, সেইজন্য পুস্তকের কলেবরও যথেষ্ট বৃদ্ধি হইয়াছে।

তৃতীয় সংস্করণ প্রণয়নে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পালি অধ্যাপক মদীয় সুহৃদ্ সুপণ্ডিত শ্রমণ পুন্নানন্দ ভিক্ষুর যথেষ্ট সাহায্য লাভ করিয়াছি। সমগ্র পুস্তকটী তিনি যত্ন ও পরিশ্রম সহকারে দেখিয়া দিয়াছেন এবং স্থানে স্থানে অংশ বিশেষ পরিবর্তন করিয়াছেন এবং ইঁহার সাহায্যে বিশেষরূপে উপকৃত হইয়াছি। এতদ্ব্যতীত বন্ধুবর গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ের

সহায়তাও সময়ে সময়ে লাভ করিয়াছি। সংস্কৃত কলেজেব সুপ্রসিদ্ধ অধ্যাপক মদীয় শ্রদ্ধাভাজন মহামহোপাধ্যায় প্রমথনাথ তর্কভূষণ মহাশয় পুস্তকের সংস্কৃত অংশটী দেখিয়া দিয়াছেন, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ইংবাজি সাহিত্যের অধ্যাপক শ্রীযুক্ত সুনীতিকুমার চট্টোপাধ্যায় এম্, এ, যত্নের সহিত প্রুফগুলি সংশোধন করিয়াছেন।

* * * *

শ্রীচারুচন্দ্র বসু

কার্ত্তিক পূর্ণিমা
১৩২৩

---

## চতুর্থ বারের নিবেদন

ধম্মপদের চতুর্থ সংস্করণ এতদিনে প্রকাশিত হইল। অনেক দিন পূর্ব্বেই পুস্তকখানি প্রকাশিত হওয়া উচিত ছিল। তৃতীয় সংস্করণ অনেক দিন হইল নিঃশেষ হইয়াছিল। সম্পাদকেব শারীরিক অসুস্থতা ও পারিবারিক বিপদাদি এই বিলম্বের কারণ। পালি ভাষা শিক্ষার্থীদিগের বিশেষ উপযোগী বলিয়া অনেকেই এই পুস্তকেব চতুর্থ সংস্করণ শীঘ্রই প্রকাশ করিতে অনুরোধ করিয়াছিলেন, কিন্তু উপরোক্ত কারণে তাহা সম্ভবপর হয় নাই। পরিশেষে সদ্ধর্ম্মনিরত নীরবকর্ম্মী উদারহৃদয় শেঠ্ যুগলকিশোর বিড্‌লা মহোদয়ের বদান্যতায় ইহা সম্ভবপর হইয়াছে। বিড্‌লা মহোদয়ের বৌদ্ধধর্ম্ম ও বৌদ্ধ সাহিত্যের প্রতি ঐকান্তিক অনুরাগ ও শ্রদ্ধা বিশেষ প্রশংসার্হ। তিনি বৌদ্ধধর্ম্ম ও বৌদ্ধসাহিত্যের সেবাতেই আত্মনিয়োগ

করিয়াছেন। এ-বিষয়ে তাঁহার বিশেষ চেষ্টা ও উদ্যম এবং বহু জনহিতকর কার্য্য তাঁহার উচ্চ হৃদয়ের নিদর্শন। বৌদ্ধধর্ম্ম বিষয়ে প্রাচীন গ্রন্থের পুনঃপ্রকাশ ও প্রাচীন বৌদ্ধকীর্ত্তিবাজির সংরক্ষণে তিনি সদাই মুক্তহস্ত। তিনি স্বতঃপ্রবৃত্ত হইয়া এই পুস্তক মুদ্রণের ব্যয়ভার বহন করিয়াছেন ও সেই সঙ্গে অনুবাদকের আন্তরিক কৃতজ্ঞতাভাজন হইয়াছেন। হিন্দু ও বৌদ্ধ সম্প্রদায়ের মিলনই জাতীয় উন্নতির মূল ভিত্তি। বিড়লা মহোদয় স্ব ইচ্ছায় এই মহামিলনের পৌরোহিত্য গ্রহণ করিয়াছেন ও সেই উদ্দেশ্য কার্য্যে পরিণত করিবার জন্য ব্রহ্মদেশীয় বৌদ্ধ-ভিক্ষু উত্তমকে হিন্দুমহাসভার সভাপতিপদে বরণ করিয়া স্বীয় মহত্ত্বের ও উদারতার পরিচয় প্রদান করিয়াছেন। এই সঙ্গে পণ্ডিত উদিৎমিশ্রের প্রতিও অনুবাদক কৃতজ্ঞতা জ্ঞাপন করিতেছেন। বিড়লা মহোদয়ের সদিচ্ছায় তিনি প্রধান পৃষ্টপোষক। ধম্মপদ পুস্তকখানির প্রকাশে বিলম্ব হইতেছে অবগত হইয়া তিনি স্ব ইচ্ছায় আমার নিকট আগমন করেন এবং পুস্তক প্রকাশে যথোচিত সাহায্যদানে অগ্রসর হন। চতুর্থ সংস্করণ প্রকাশার্থ সিংহলবাসী ছাত্র মদীয় স্নেহভাজন ব্রহ্মচারী বিমলানন্দ অশেষ প্রকারে সহায়তা করিয়াছেন, এই নিমিত্ত তাঁহাকেও ভালবাসা ও আশীর্ব্বাদ জানাইতেছি ও তাঁহার শারীরিক ও মানসিক উন্নতি কামনা করিতেছি। বাঙ্গালী বৌদ্ধসাধারণের প্রতি আমার বিনীত নিবেদন এই: যেরূপ উৎসাহ ও আনন্দের সহিত তাঁহারা প্রথম হইতেই পুস্তকখানি গ্রহণ করিয়াছিলেন, আশা করি, অতঃপর সেইরূপ শ্রদ্ধার সহিত এই চতুর্থ সংস্করণও গ্রহণ করিবেন। প্রায় ৪২ বৎসর হইল, আমি বৌদ্ধধর্ম্মের আলোচনায় আত্মনিয়োগ করিয়াছি ও ইহার উন্নতি ও প্রসারে আনন্দলাভ করিয়াছি। আমি এক্ষণে বৃদ্ধ হইয়াছি—দৃষ্টিশক্তি ক্রমেই ক্ষীণ হইতেছে,—

অধিক দিন জীবিত থাকিব সে আশাও আমাব কম। আমার স্বদেশবাসিগণ অনুগ্রহপূর্ব্বক ইহাই আমাব বৌদ্ধধর্ম্মের শেষদান বলিয়া গ্রহণ কবিবেন—এরূপ আশা কবিতেছি।

মহাবোধি সোসাইটীর প্রতিষ্ঠাতা আমাব শ্রদ্ধেয় বন্ধু পবলোকবাসী মুক্তপ্রাণ ভিক্ষু ধর্ম্মপাল এই পুস্তক প্রণয়নে ও পূর্ব্ব পূর্ব্ব সংস্কবণ মুদ্রণে যথেষ্ট সাহায্য কবিয়াছেন। এক্ষণে তিনি সাধনোচিত ধামে অবস্থান করিতেছেন। তাঁহার পবিত্র স্মৃতিব উদ্দেশ্যে আমার গভীব শ্রদ্ধা জ্ঞাপন কবিতেছি। তিনি যেরূপ শ্রদ্ধার চক্ষে এই পুস্তকখানি নিবীক্ষণ কবিতেন, আশা কবি মহাবোধি সোসাইটীর বর্ত্তমান সম্পাদক মদীয় প্রীতিভাজন ব্রহ্মচাবী দেবপ্রিয়ও সেইরূপ শ্রদ্ধার সহিত পুস্তকখানি দেখিবেন ও নিজেব 'দেবপ্রিয়' নামেব সার্থকতা-সাধন কবিবেন। হিন্দু ও বৌদ্ধ সমাজেব মিলনই এ দেশের উন্নতিব মূল। হিন্দু ও বৌদ্ধ এই উভয় ধর্ম্মই ভাবতে উৎপন্ন হইয়াছে, ভাবতবর্ষই উহাদেব সাধনক্ষেত্র, আমাব স্বদেশবাসিগণেব প্রতি আমার নিবেদন এই যে, যাঁহাবা এ-ক্ষেত্রে কার্য্য কবিতেছেন ও করিবেন, তাঁহাবা যেন উচ্চ আদর্শ সম্মুখে বাখিয়া কার্য্যক্ষেত্রে অগ্রসর হন এবং এই মহৎ উদ্দেশ্যেব সফলতাসাধন কবেন।

শ্রীযুক্ত তাবাপ্রসন্ন ঘোষ বর্ম্মা এম, এ, মহোদয়েব প্রতিও আমাব আন্তরিক কৃতজ্ঞতা জানাইতেছি। তিনি অনেক সময়ে নিজ কার্য্যের ক্ষতি স্বীকাব কবিয়া সদাই প্রফুল্লচিত্তে এই পুস্তকের প্রুফ দেখিয়া দিয়াছেন এবং বিবিধ প্রকাবে মুদ্রণ কার্য্যেব সহায়তা কবিয়াছেন।

১লা জানুয়াবী, ১৯৩৬ } শ্রীচারুচন্দ্র বসু

# প্রকাশকের নিবেদন

ধম্মপদের পঞ্চম সংস্করণ প্রকাশিত হইল। ১৯৩৬ সালে মহাবোধি সোসাইটি হইতে ইহার চতুর্থ সংস্করণ প্রকাশিত হয়। শ্রদ্ধেয় চারুচন্দ্র বসু মহাশয় তখন জীবিত ছিলেন। ১৯৪০ সালের ৫ই ফেব্রুয়ারী তারিখে তিনি দেহত্যাগ করেন। নানা বিপর্যয়ে, বিশেষতঃ বসু মহাশয়ের অপ্রত্যাশিত অন্তর্ধান হেতু অনুরাগী পাঠকবর্গের অনুরোধ সত্ত্বেও এই দীর্ঘ কালের মধ্যে ইহার পুনঃ মুদ্রণ সম্ভব হয় নাই।

মহাবোধি সোসাইটির প্রতিষ্ঠাতা অনগারিক ধর্মপাল মহোদয় যখন কলিকাতায় সোসাইটির প্রধান কেন্দ্র স্থাপন করেন সেই সময় হইতে স্বর্গীয় চারুচন্দ্র বসু মহাশয় ইহার সহিত সংযুক্ত ছিলেন। অনগারিক ধর্মপাল মহোদয়ের অনুপস্থিতিতে তিনি অনেক সময় সোসাইটির মুখপাত্র "মহাবোধির" সম্পাদনার কাজ করিতেন। ধর্মপাল মহোদয়ের সাহচর্যে আসিয়াই বসু মহাশয় বৌদ্ধ সংস্কৃতি ও সাহিত্য অনুশীলনে অনুপ্রাণিত হন। বৌদ্ধ ধর্মসম্পর্কে বাংলা ও ইংরেজী ভাষার তিনি অনেক পুস্তক রচনা করিয়াছেন। Life of Asoka, Inscription of Asoka এবং Teachings of Buddhism প্রভৃতি গ্রন্থ তাঁহার বৌদ্ধ সংস্কৃতি প্রিয়তার পরিচয় বহন করে।

১৯০৫ সালে এই গ্রন্থের প্রথম সংস্করণ প্রকাশিত হয়। সেই সময় ইহা বাংলার মনীষীবৃন্দের অকুণ্ঠ সমাদর লাভ করে। স্বামী বিবেকানন্দ ইহার ভূয়সী প্রশংসা করিয়া বলেন, প্রচলিত ভারতীয় ভাষাসমূহের মধ্যে ধম্মপদের ইহাই প্রথম বঙ্গানুবাদ। রবীন্দ্রনাথ ঠাকুর ১৩১২ সনে বঙ্গদর্শন পত্রিকায় এই পুস্তকের একটি তথ্যপূর্ণ সমালোচনা প্রকাশ করেন। আমরা এই সংস্করণের তাহা সম্পূর্ণ পুনঃ মুদ্রিত করিলাম।

গ্রন্থ সমালোচনা করিতে গিয়া ধম্মপদের যাবজিনে গাথাগুলির পদ্যানুবাদ তিনি লিপিবদ্ধ করিয়া রাখেন। পরবর্তীকালে এই অনুবাদের তিনটি বর্গ প্রকাশিত হয়। বস্তুতঃ এই পুস্তকই কবিকে বৌদ্ধ সাহিত্যের প্রতি অধিক পরিমানে আকৃষ্ট করে।

প্রুফ সংশোধনের যোগ্য ব্যক্তির অভাবে পূর্ববর্তী সংস্করণে অনেক ভুল থাকিয়া গিয়াছিল। এমন কি মূল গাথাগুলিতেও ভুল ছিল। বর্তমান সংস্করণে তাহা সংশোধনের চেষ্টা করা হইয়াছে। ইহার সংশোধন ও প্রুফ দেখিবার কাজে বৌদ্ধধর্মাঙ্কুর বিহারের অধ্যক্ষ শ্রীধর্মাধার মহাস্থবির অশেষ আয়াস স্বীকার করিয়াছেন। শ্রীজ্ঞানানন্দ ভিক্ষু ও শ্রীজ্ঞানতিলক শ্রমণ ইহার অনেকগুলি প্রুফ দেখিয়া দিয়াছেন। তাঁহাদের ঋণ স্বীকার করি।

ধম্মপদের উপদেশে কোন সাম্প্রদায়িক ভাব নাই। জাতিধর্ম নির্বিশেষে সকলেই ইহা পাঠ করিতে পারেন। আশাকরি পূর্বের সংস্করণের ন্যায় বর্তমান সংস্করণও জনপ্রিয় হইবে।

৪এ, বঙ্কিম চট্টোপাধ্যায় ষ্ট্রীট
কলিকাতা-১২
১৪।৫।৬০ ইং

শ্রীদেবপ্রিয় বলিসিংহ
প্রধান সম্পাদক
মহাবোধি সোসাইটি

## সূচী

### পঠমক ভাণবারং

(প্রথম ভাগ)

## তৃতিয ভাণবারং

( দ্বিতীয় ভাগ )



নিট্‌ঠিতো

( সমাপ্ত )

---

# OPINIONS ON "DHAMMAPADA."

DARJEELING,
*April 29, 1904.*

DEAR SIR,

I thank you very much for the copy of your Bengali translation of *Dhammapada* which you have kindly presented to me. There is nothing in the entire range of Buddhist literature more pure and more elevated than this collection of moral precepts and maxims and it foreshadows in a most remarkable manner the highest teachings of the Christian gospels ... However that may be, the book you have now translated into Bengali *for the first time* is of world wide celebrity It has been translated into many European languages, and the late Professor Max Muller translated it into English in his Sacred Books of the East Series. You have done well in placing this work before the Bengali readers and the Pali text which you have given together with your notes, will be of great help to students

Yours very truly,
(Sd) ROMESH DUTT, I C S, C I.E.

---

85, GREY STREET, CALCUTTA.
*June, 4, 1904.*

MY DEAR BABU CHARU CHANDRA,

I am very much pleased with your book *Dhammapada* The book had its origin in India and is still one of the most valuable books of the world But though translated in Latin and most of the western European languages, it had not any Indian shape and was not accessible to ordinary Indian people until now I thank you heartily for the work you have done to Bengali literature

Your translations into Sanskrit and Bengali are excellent. Hope the Government and the public will find their way to encourage you in the publication of similar works

Yours Sincerely,
(Sd) SARADA CHARAN MITTER,

---

সঞ্জীবনী—ধম্মপদ।—ধম্মপদের বিশেষত্ব এই যে, ইহার মধ্যে আজগুবি গল্প নাই। অনেক ধর্ম্মগ্রন্থে বহু আবর্জ্জনা ঘাঁটিয়া দুই-একটি সত্য প্রাপ্ত হওয়া যায়। কিন্তু ধম্মপদে আগাগোড়া নিরেট উপদেশ! বুদ্ধদেব স্বয়ং যে সকল উপদেশ শিষ্যদিগকে দিয়াছেন, তাহাই একত্র করিয়া গ্রন্থ রচনা করা হইয়াছে। * * * বাবু চারুচন্দ্র বসু বহু যে ভারতের গুপ্ত রত্ন তিনি বাঙ্গালা ভাষায় অনুবাদ করিয়া বাঙ্গালীর নিকট তাহা প্রকাশ করিয়াছেন। অনুবাদ কার্য্যে চারুবাবু অত্যন্ত লিপিকৌশল প্রদর্শন করিয়াছেন। তাঁহার ভাষা অতি প্রাঞ্জল ও হৃদয়ানন্দকারী। ৬ই জ্যৈষ্ঠ, ১৩১১।

বসুমতী—আমরা একখানি অতি উৎকৃষ্ট পুস্তক উপহার পাইয়াছি। পুস্তকখানির নাম ‘ধম্মপদ’; ‘ধম্মপদ’ বৌদ্ধদিগের ধর্ম্মগ্রন্থ; এই পুস্তকের এক-একটী শ্লোক, এক-একটী অমূল্য রত্ন; ধর্ম্মপিপাসু নরনারীর এই শ্লোকগুলি কণ্ঠস্থ করিয়া রাখা উচিত; এই সুন্দর ধর্ম্মগ্রন্থ যাহাতে প্রত্যেক গৃহস্থের গৃহে রক্ষিত হয়, তাহার জন্য আমরা সনির্ব্বন্ধ অনুরোধ করিতে পারি। এমন অমূল্য রত্নের আদর না হইলে বুঝিব, আমাদের মানুষ হইতে বিলম্ব আছে। ৮ই জ্যৈষ্ঠ, ১৩১১।

বঙ্গবাসী—ধম্মপদ গ্রন্থখানি উপাদেয় হইয়াছে। ছাপা ও কাগজ ভাল। অনুবাদ, ব্যাখ্যা ও অর্থ সুন্দর। সাহিত্যানুরাগিমাত্রেরই ইহা পড়া উচিত। ৪ঠা আষাঢ়, ১৩১১।

বান্ধব—“ধম্মপদ”....গ্রন্থের মূল ও বাঙ্গালা অনুবাদ প্রকাশ বাঙ্গালা সাহিত্যের একটী সম্পত্তি হইল। বঙ্গদেশ অথবা সমগ্র ভারতবর্ষে হিন্দুদের গীতার যে স্থান, বৌদ্ধজগতে অর্থাৎ, সিংহল, ব্রহ্ম, শ্যাম, চীন, জাপান ও তিব্বত প্রভৃতি দেশে ধম্মপদেরও সেই স্থান। ইহার প্রত্যেক পদই বিবেক-বৈরাগ্যমূলক ধর্ম্মজ্ঞানের সোপান বলিয়া ইহা ধম্মপদ নাম লাভ করে। পৃথিবীর সমস্ত প্রসিদ্ধ দেশেই এই দুর্লভ ও বেদবাক্যপ্রতিম

মহাগ্রন্থের অনুবাদ ও অর্থব্যাখ্যা আছে। বাঙ্গালায় এই প্রথম ইহার অনুবাদ প্রকাশিত হইল, সুতরাং অনুবাদক চারুচন্দ্র বসু এই কার্য্য দ্বারা বঙ্গীয় শিক্ষিত সমাজের কৃতজ্ঞতাভাজন হইয়াছেন। আমরা তাঁহাকে হৃদয়ের সহিত ধন্যবাদ প্রদান করি।—আষাঢ়, ১৩১১

**ভারতী**—ধম্মপদ—কিরূপে ষড়রিপুকে সম্পূর্ণরূপে বিধ্বস্ত করিয়া সংসার-সংগ্রামে আত্মজয়ী হওয়া যায়, তাহা এই ধম্মপদ গ্রন্থে যেরূপ আছে, বোধ হয় অন্য কোথাও তাহার এরূপ পূর্ণাঙ্গ বিবৃতি নাই। এই গ্রন্থ খৃষ্টানের বাইবেলকে এবং হিন্দুর অসংখ্য ধর্ম্মগ্রন্থকে প্রভাবান্বিত করিয়াছে, ইহা মনুষ্যচরিত্রকে কল্পনার নিবিড় ব্যূহ হইতে অব্যাহতি প্রদান করিয়া কর্ম্মের উপর স্থাপন পূর্ব্বক গরীয়ান করিয়া তুলিয়াছে। এই পুস্তকখানি যিনি পড়িবেন তাঁহারই আত্মানুসন্ধানে দৃষ্টি পড়িবে। তিনিই অসংযত প্রবৃত্তিনিচয়কে শাসনের গণ্ডীতে আনিবার জন্য ক্ষণতরেও চেষ্টিত হইবেন, বুদ্ধদেবের শ্রীমুখের বাণী বিফল হইবার নহে, উহার কণিকাপ্রসাদেও আমরা ধন্য হইতে পারি। চারুবাবু এই পুস্তক সম্পাদনে যে কৃতিত্ব দেখাইয়াছেন, তাহা শ্রদ্ধার উদ্রেক করে।

**হিন্দু পত্রিকা**—"ধম্মপদ" পালি ভাষায় বিরচিত বৌদ্ধ-ধর্ম্মগ্রন্থ। ধম্মপদ অমূল্য রত্নের আকর। এই গ্রন্থের এক-একটী শ্লোক 'নৈতিক রাজ্যের এক-একখানি কোহিনুর। বৌদ্ধধর্ম্ম নীতিপ্রধান ধর্ম্ম, "ধম্মপদ" সুনীতিপূর্ণ। জগতের সার্ব্বজনীন নীতিসূত্র সকলেই এই গ্রন্থের অবয়ব।

* * * *

কিন্তু দুরদৃষ্টবশে এ-যাবৎ এ-দেশে এ-রত্নের সম্মান সংরক্ষিত হয় নাই। শ্রদ্ধেয় চারুবাবু বঙ্গের পক্ষ হইতে দেশের সে কলঙ্ক মোচন করিলেন। তিনি আন্তরিক ধন্যবাদের পাত্র। বঙ্গভাষায় ইহার এরূপ সুন্দর সংস্করণ প্রকাশিত হওয়ায় বঙ্গভাষার গৌরব বৃদ্ধি হইল, সন্দেহ নাই। তিনি এই গ্রন্থ-সম্পাদনে যথেষ্ট আয়াস স্বীকার করিয়াছেন।

তাঁহার সাধুচেষ্টা সফল হইয়াছে। চারুবাবু গ্রন্থখানিকে সর্ব্বাঙ্গসুন্দর করিয়াছেন। আষাঢ়-শ্রাবণ, ১৩১১।

**উদ্বোধন**—গীতার মত যেরূপ বিশ্বজনীন ও উদার, ধম্মপদের তদ্রূপ। সুতরাং এ-গ্রন্থ বৌদ্ধগণ যেরূপ ভক্তিভাবে পাঠ করিয়া থাকেন, হিন্দু, মুসলমান খ্রীষ্টিয়ান প্রভৃতি অপরাপর ধর্ম্মাবলম্বীগণও তদ্রূপ শ্রদ্ধার সহিত পাঠ করিতে পারেন। যাঁহারা পালি ভাষা শিক্ষা করিতে চান, তাঁহারা এই পুস্তকখানি হইতে অনেক সাহায্য পাইবেন। পালি ভাষার আবরণে যে সকল অমূল্য রত্ন লুক্কায়িত আছে, সেই সকল আমাদের দেশীয় সমস্ত ভাষায় প্রকাশিত হইলে দেশের এক নূতন যুগ আরম্ভ হইবে। ১৫ আষাঢ়, ১৩১১।

**নব্য ভারত**—"ধম্মপদ"—এতদিন পরে এই অত্যাবশ্যকীয় পুস্তকখানি বাঙ্গালা ভাষায় অনূদিত হইয়া প্রকাশিত হইয়াছে দেখিয়া আমরা যারপরনাই আনন্দিত হইলাম। বুদ্ধতথাগতের অমূল্য উপদেশসকল এতদিন বাঙ্গালীর নিকট অন্ধকারাচ্ছন্ন ছিল; চারুবাবুর চেষ্টায় সে অন্ধকার এতদিনে বিদূরিত হইয়াছে। আমরা এই পুস্তকখানি পাঠ করিয়া অত্যন্ত উপকৃত হইয়াছি।

বাঙ্গালা ভাষা ধন্য যে, ক্রমে ক্রমে নানাভাষার রত্নভূষণে ইহা অলঙ্কৃত হইতেছে। প্রতি শ্লোকের সংক্ষেপে টীকা ও অনুবাদ দেওয়া হইয়াছে। এ-পুস্তকের এ-দেশে খুব আদর হইবে, আমরা আশা করি। ১৩১১।

**বঙ্গদর্শন**—জগতে যে কয়টী শ্রেষ্ঠ ধর্ম্মগ্রন্থ আছে, "ধম্মপদ" তাহার একটী। * * * * * সম্প্রতি শ্রীযুক্ত চারুচন্দ্র বসু মহাশয় ধম্মপদ গ্রন্থের অনুবাদ করিয়া দেশের লোকের কৃতজ্ঞতাভাজন হইয়াছেন।

হিতবাদী—ধম্মপদ। চারুবাবু পালি ধম্মপদ নামক গ্রন্থের মূল, অনুবাদ, অন্বয় ও সংস্কৃত ব্যাখ্যা এইভাবে প্রকাশিত করিয়া বঙ্গসাহিত্যের ও সকল ভাষানুরাগী পণ্ডিতের কৃতজ্ঞতাভাজন হইয়াছেন। চারুবাবু যেরূপ যত্ন ও অধ্যবসায় সহকারে গ্রন্থ সম্পাদন করিয়াছেন, ইহাতে বঙ্গীয় পাঠকের যেরূপ সুবিধা হইয়াছে, তাহাই বা আমরা কিরূপে বুঝাইয়া দিব?·....তাহাতে আশা করা যাইতে পারে যে, চারুবাবুর পরিশ্রমের ফল অনেকেই আনন্দের সহিত উপভোগ করিবেন। ভরসা করি, গ্রন্থখানির বহুল প্রচার হইবে।

---

PRESIDENCY COLLEGE, CALCUTTA.
*March 6, 1906.*

My dear Charu Babu,

I need not expatiate on the importance of the Dhammapada. Apart from its literary importance as an unsectarian moral code, it has the additional merit of being the best Pali book for beginners. Any one in Bengal who wishes to study Pali cannot do better than read your edition of Dhammapada . your version is better than any other version I know of, and is as good as that of Dr. Neumann in German which Professor Rhys Davids considers to be the best version extant...... I could cite numerous other examples to prove the superiority of your rendering to that of .

I remain,
Yours Sincerely,
(Sd) HARINATH DE

---

*Dhammapada* one of the most important canonical works of the Buddhists has been admirably edited by Babu Charu Chandra Bose The translator has an accurate knowledge of the Pali language and his prose rendering and Sanskrit notes to this popular work are all that they should be.

*Englishman, June 9, 1904.*

---

Among books *Dhammapada* by Babu Charu Chandra Bose, being a correct reproduction of the far famed Pali Scripture with admirable Sanskrit and Bengali rendering, is a monument of patient industry in the cause of advancement of religion and morality.

*The Central Hindu College Magazine, July, 1904*

---

*Dhammapada* by Babu Charu Chandra Bose, is unquestionable one of the most noteworthy publications of the current year. The translator Babu Charu Chandra Bose, has rendered a public service by bringing out this admirable edition, which evinces much patient industry...

*Bengali, June, 1904.*

*Dhammapada* is a well-known Buddhist work written in the Pali language. Babu Charu Chandra Bose has brought out an edition of it admirable suited to the requirements of Bengali readers The author has long been a student of Pali and of Buddhists works and he may be regarded as an expert in these subjects We

have looked at the Sanskrit and Bengali translations and find them to be singularly lucid and precise * * * Every attention has been apparently paid to accuracy, simplicity and method It is small in size, simple and direct in language and seems to demand only a moderate knowledge of Pali *Indian Nation. May 23rd, 1904*

The moral and spiritual teachings embodied in the book, are not only simple, deep and telling but quite consistent with the highest and best teachings of all the scriptures of the world One has only to read them in order to be charmed with their beauty, wealth and directness * * * Babu Charu Chandra Bose, the compiler of the book, has laid the Bengali community under deep obligations by a timely publication of the work which, we trust, will be largely patronised by the public.

*Indian Mirror, June 14, 1904.*

---

*Dhammapada* is one of the oldest and most popular works of Buddhism in Pali language It is a portion of the Tripitaka, and takes the place of the Gita among the Buddhists It has already been translated into many European languages Mr Basu is to be congratulated on the excellence of his work which is indeed a welcome addition to the Bengali language.

*Prabuddha Bharata.*

---

নমো তস্স ভগবতো অরহতো সম্মাসম্বুদ্ধস্স

# ধম্মপদ

## যমকবগ্গো

পঠমো

স্থান—শ্রাবস্তী ব্যক্তি—চক্খুপাল থের

১ মনোপুব্বঙ্গমা ধম্মা[১] মনোসেট্‌ঠা মনোময়া,
মনসা চে পদুট্‌ঠেন ভাসতি বা করোতি বা,
ততো নং দুক্খমন্বেতি চক্কং ব বহতো পদং। ১

অন্বয়।—ধম্মা মনোপুব্বঙ্গমা মনোসেট্‌ঠা মনোময়া। পদুট্‌ঠেন মনসা চে ভাসতি বা করোতি বা, ততো চক্কং বহতো পদং ব নং দুক্খমন্বেতি।

---

১। বৌদ্ধগ্রন্থে ধ .ের বিভিন্ন প্রকার অর্থ দৃষ্ট হয়। ধর্ম্ম শব্দ অনেক স্থলে পদার্থ মাত্রকেই বুঝায়, তদনুসারে প্রথম পাদের অর্থ হইতেছে, 'মনের সাহায্য ব্যতীত কোন পদার্থের জ্ঞান হয় না'। অপর মতে ধর্ম্ম অর্থে কর্ম্ম অর্থাৎ সৎ বা অসৎ কার্য্যকে বুঝায়। তাঁহাদের মতে পুণ্য বা পাপ কার্য্য মনের সম্বন্ধবশতঃ পুণ্য বা পাপ নামে অভিহিত হয়। কেহ কেহ বলেন ধর্ম্ম অর্থে মনের ভাব বা অবস্থাকে বুঝায়। তাঁহাদের মতে মনের সহকারিতা বশতঃ জীবে ভাবান্তর বা অবস্থান্তর ঘটিয়া থাকে। সাধারণতঃ ধর্ম্ম শব্দের চারি প্রকার অর্থ দৃষ্ট হয়,—গুণ, দেশনা, পরিয়ত্তি ও নিসত্ত। বেদনা, সংজ্ঞা ও সংস্কার এই ত্রিবিধ স্কন্ধ নিঃসত্ত বা নির্জীব ধর্ম্ম নামে অভিহিত হয়। বেদনা, সংজ্ঞা ও সংস্কার এই তিন স্কন্ধের সাধারণ নাম ধর্ম্ম। মন বা চিত্ত হইতেছে বিজ্ঞানস্কন্ধ অর্থাৎ বিজ্ঞানস্কন্ধ বা মনের সহকারিতা ভিন্ন বেদনা, সংজ্ঞা ও সংস্কার এই ত্রিবিধ স্কন্ধের উপলব্ধি হইতে পারে না। কিন্তু এ স্থলে ধর্ম্ম অর্থে গুণ ধর্ম্ম বুঝাইতেছে।

সংস্কৃত।—ধর্ম্মাঃ মনঃপূর্ব্বঙ্গমাঃ মনঃশ্রেষ্ঠাঃ মনোময়াঃ ( মানসাত্মকাঃ )। প্রদুষ্টেন মনসা চেৎ ( কোঽপি ) ( কিঞ্চিৎ ) ভাষতে, ( কিঞ্চিৎ ) করোতি বা, ততঃ চক্রম্ বহতঃ ( বলীবর্দ্দস্য ) পদমিব এনং ( পুরুষম্ ) দুঃখমন্বেতি ( অনুসরতি )।

অনুবাদ।—মন বেদনাদি ধর্ম্মসমূহের পূর্ব্বগামী, মনই ধর্ম্মসমূহের মধ্যে শ্রেষ্ঠ ( প্রধান ), এবং ধর্ম্ম মনোময় ( অর্থাৎ ধর্ম্ম মন হইতেই উৎপন্ন হয় )। ( মনুষ্যের স্বভাব বা চিন্তা মনের দ্বারাই অনুপ্রাণিত ও পরিচালিত হয়। জীবের চৈতসিক ভাবসমূহ মন হইতেই উৎপন্ন হয় ও মনের স্বভাব প্রাপ্ত হয় )। যদি কেহ দূষিতান্তঃকরণে কথা কহে, বা কার্য্য করে, তবে চক্র যেমন ভারবাহী বলীবর্দ্দের পদচিহ্ন অনুসরণ করে—দুঃখও তাহাকে সেইরূপ অনুসরণ করে।

---

শ্রাবস্তী মট্ঠকুণ্ডলী

২ মনোপুব্বঙ্গমা ধম্মা মনোসেট্ঠা মনোমযা,
মনসা চে পসন্নেন ভাসতি[১] বা করোতি বা,
ততো নং সুখমন্বেতি[২] ছায়া ব অনপাযিনী। ২

অন্বয়।—ধম্মা মনোপুব্বঙ্গমা মনোসেট্ঠা মনোময়া। পসন্নেন মনসা চে ভাসতি বা, করোতি বা, ততো অনপায়িনী ছায়া ব নং সুখমন্বেতি।

---

মনো পুব্বঙ্গমো এতেসন্তি মনোপুব্বঙ্গমা ( মন পূর্ব্বাগামী ইহাদের এই হেতু ইহারা মন পূর্ব্বগামী )। বেদনাদি স্কন্ধত্রয়ের পূর্ব্বগামী মন, মন ইহাদের উৎপত্তির হেতু। বেদনাদি মনের সহিত একই স্থানে একই বস্তু অবলম্বন করিয়া, পূর্ব্বেও নহে পরেও নহে একই ক্ষণে উৎপন্ন হয়, এবং মনের উৎপত্তির উপর ইহাদের উৎপত্তি নির্ভর করে, মন উৎপন্ন না হইলে ইহারাও উৎপন্ন হয় না, এই হেতু মন ইহাদের পূর্ব্বগামী।

১। ভাসতী। ২। 'সুখ' অর্থে এ স্থলে বিপাক সুখ, ইহা পূর্ব্বাগত কুশল

সংস্কৃত।—ধর্ম্মাঃ মনঃপূর্ব্বঙ্গমাঃ মনঃশ্রেষ্ঠাঃ মনোময়াঃ। প্রসন্নেন (নির্ম্মলেন) মনসা চেৎ (কোঽপি) (কিঞ্চিৎ) ভাষতে, (কিঞ্চিৎ) করোতি বা, ততঃ অনপায়িনী ছায়া ইব এনং সুখমন্বেতি (অনুসরতি)।

অনুবাদ।—মনই ধর্ম্মসমূহের পূর্ব্বগামী, মনই ধর্ম্ম মধ্যে প্রধান পদার্থ, এবং ধর্ম্ম মন হইতেই উৎপন্ন হইয়াছে। যদি কেহ নির্ম্মলান্তঃকরণে কথা কহেন, কিংবা কার্য্য করেন, তবে সুখ তাঁহাকে সর্ব্বদা ছায়ার ন্যায় অনুসরণ করে।

---

শ্রাবস্তী—জেতবন পুল্লতিস্‌স থের

৩ 'অক্কোচ্ছি মং অবধি মং অজিনি মং অহাসি[১] মে,'
যে চ[২] তং উপনয্হন্তি বেরং তেসং ন সম্মতি। ৩

অন্বয়।—'মং অক্কোচ্ছি, মং অবধি, মং অজিনি, মে অহাসি', যে চ তং উপনয্হন্তি তেসং বেরং ন সম্মতি।

সংস্কৃত।—মাং অক্রোশীৎ, মাং অবধীৎ, মাং অজৈষীৎ, মে (দ্রব্যাণি) অহার্ষীৎ, যে চ তৎ উপনহ্যন্তি, তেষাং বৈরং ন শাম্যতি।

অনুবাদ।—(লোকে) 'আমাকে তিরস্কার করিল, আমাকে প্রহার করিল, আমাকে পরাস্ত করিল (বিচার, মিথ্যাসাক্ষ্য বা দোষ অস্বীকার দ্বারা) আমার দ্রব্য অপহরণ করিল', এই চিন্তা যাহারা সর্ব্বদা মনে পোষণ করে, তাহাদের বৈরভাব (ক্রোধ) কখনই শান্ত হয় না।

---

কর্ম্মের ফলমাত্র। ইহা দুই প্রকার—কায়িক, চৈতসিক। কায় বাক্য ও মনের দ্বারা অনুষ্ঠিত পুণ্যকার্য্যের ফলই সুখ।

১। ভিক্ষুপক্ষে ত্রিচীবর বা পিণ্ডপাত্র প্রভৃতি, গৃহস্থপক্ষে ব্যবহার্য্য বস্তু।

২। সিংহলীয় পাঠে 'চ' কার দৃষ্ট হয় না।

৪ 'অক্কোচ্ছি মং অবধি মং অজিনি মং অহাসি মে',
যে তং ন উপনয্হন্তি বেরং তেসূপসম্মতি। ৪

অন্বয়।—'মং অক্কোচ্ছি, মং অবধি, মং অজিনি, মে অহাসি', যে তং নং উপনয্হন্তি, তেসং বেরং উপসম্মতি।

সংস্কৃত।—মাং অক্রোশীৎ, মাং অবধীৎ, মাং অজৈষীৎ মে অহার্ষীৎ, যে তং ন উপনহ্যন্তি, তেষু বৈরং উপশাম্যতি।

অনুবাদ।—আমাকে তিরস্কার করিল, আমাকে প্রহার করিল, আমাকে পরাস্ত করিল, আমার দ্রব্য অপহরণ করিল এইরূপ চিন্তা যাহারা মনে স্থান দেয় না, তাহাদের বৈরভাব দূর হইয়া যায়।

---

শ্রাবস্তী—জেতবন .. কালিযক্খিনী

৫ ন হি বেরেন বেরানি সম্মন্তীধ কুদাচনং,
অবেরেন চ সম্মন্তি এস ধম্মো সনন্তনো। ৫

অন্বয়।—ন হি কুদাচনং ইধ বেরানি বেরেন সম্মন্তি, অবেরেন চ সম্মন্তি এস সনন্তনো ধম্মো।

সংস্কৃত।—ন হি কদাচন ইহ বৈরাণি বৈরেণ শাম্যন্তি, অবৈরেণ চ শাম্যন্তি, এষঃ সনাতনো ধর্ম্মঃ।

অনুবাদ।—ইহ জগতে শত্রুতা দ্বারা শত্রুতা কখনই দমন করা যায় না, পরন্তু শত্রুতা-শূন্যতা ( অক্রোধ ) দ্বারা ইহাকে দমন করা যায়, ইহাই সনাতন ধর্ম্ম।

---

শ্রাবস্তী—জেতবন . কোসম্বক ভিক্‌খু

৬ পরে চ ন বিজানন্তি ময়মেত্থ যমামসে,

যে চ তত্থ বিজানন্তি ততো সম্মন্তি মেধগা[১] । ৬

অন্বয় ।—পরে চ ন বিজানন্তি মযং এত্থ যমামসে, যে চ তত্থ বিজানন্তি, ততো মেধগা সম্মন্তি ।

সংস্কৃত ।—পরে ( পণ্ডিতেভ্যঃ ইতরে জনাঃ ) ন বিজানন্তি, বযমত্র সংস্থানঃ ( অস্মাল্লোকাৎ উপরতা ভবিষ্যামঃ ) , যে চ তত্র ( এতৎ ) বিজানন্তি, ততঃ ( তেভ্যঃ পুরুষেভ্যঃ ) মেধগাঃ ( সর্ব্বকলহাঃ ) সাম্যন্তি ।

অনুবাদ ।—মূর্খ ব্যক্তিরা জানে না যে, 'আমরা চিরকাল ইহ সংসারে থাকিব না ।' যাঁহারা তাহা জানেন, তাঁহাদের সকল কলহ থামিয়া যায় ।

---

শ্রাবস্তী .. চুল্লকাল, মহাকাল

৭ সুভানুপস্‌সিং বিহরন্তং ইন্দ্রিয়েসু অসংবুতং

ভোজনম্‌হি অমত্তঞ্‌ঞুং কুসীতং[২] হীনবীরিয়ং,

তং বে পসহতী মারো বাতো রুক্‌খং ব দুব্‌বলং । ৭

অন্বয় ।—সুভানুপস্‌সিং বিহরন্তং ইন্দ্রিয়েসু অসংবুতং ভোজনম্‌হি অমত্তঞ্‌ঞুং কুসীতং হীনবীরিয়ং তং ( পুগ্‌গলং ) বে মারো দুর্ব্বলং রুক্‌খং বাতো ব পসহতী ।

---

৬। 'পরে…যমামসে—যে ভিক্ষুগণ কলহপ্রিয় ও যাহারা বুদ্ধ উপদেশ প্রতিপালন না করা হেতু অন্তরঙ্গ বলিয়া পরিগণিত নহে, তাহারা জানে না যে, আমরা চিরকাল সংঘ মধ্যে থাকিব না ।

থেরগাথা, পৃঃ ৩৩, ৫২ ।

১। 'মেধগা'—এই শব্দ পালিতে 'কলহ' অর্থে ব্যবহৃত হয়, কিন্তু ইহার ব্যবহার সংস্কৃতে বড় পাওয়া যায় না। ২। সংস্কৃত বৌদ্ধগ্রন্থে কুসীদ ।

সংস্কৃত।—শুভম্ অনুপশ্যন্তং বিহরন্তম্ ইন্দ্রিয়েষু অসংবৃতং ভোজনে অমাত্রাজ্ঞং কুসীদং হীনবীর্য্যং পুরুষং মারঃ দুর্ব্বলং বৃক্ষং বাতঃ ইব প্রসহতে।

অনুবাদ।—যে ব্যক্তি কেবল বাহ্য শোভা-অনুসন্ধান করিয়া বেড়ায়, ইন্দ্রিয় সকল সংযত রাখে না, যে পুরুষ অমিতাহারী, অলস, এবং হীনবীর্য্য (উৎসাহ হীন), দুর্ব্বল বৃক্ষকে বায়ু যেমন পরাহত করে, মার তাহাকেও সেইরূপ পরাহত করে।

---

৮ অসুভানুপস্সিং বিহরন্তং ইন্দ্রিয়েসু সুসংবুতং,
ভোজনম্হি চ মত্তঞ্ঞুং, সদ্ধং, আরদ্ধবীরিযং,
তং বে নপ্পসহতী মারো বাতো সেলং 'ব পব্বতং। ৮

অন্বয়।—অসুভানুপস্সিং বিহরন্তম্ ইন্দ্রিয়েসু সুসংবুতং ভোজনম্হি মত্তঞ্ঞুং চ সদ্ধং আরদ্ধবীরিয়ং, তং (পুগ্গলং) বে মারো সেলং পব্বতং বাতো ব ন প্পসহতী।

সংস্কৃত।—অশুভম্ অনুপশ্যন্তং বিহরন্তম্ ইন্দ্রিয়েষু সুসংবৃতং ভোজনে মাত্রাজ্ঞং চ শ্রদ্ধং (শ্রদ্ধাবন্তং) আরব্ধবীর্য্যং পুরুষং বৈ মারঃ শৈলং (শিলাময়ং) পর্ব্বতং বাত ইব ন প্রসহতে।

অনুবাদ।—যে ব্যক্তি বাহ্য শোভা অন্বেষণ করিয়া বেড়ায় না, [শরীরের মলিনতা (অশুভ) সম্যক্ উপলব্ধি করিয়া থাকেন] ইন্দ্রিয় সকল সুসংযত রাখেন, আর যিনি মিতাহারী, শ্রদ্ধাবান্ এবং কর্ম্মঠ, বায়ু যেমন শিলাময় পর্ব্বতকে প্রতিহত করিতে পারে না, মারও তাঁহাকে সেইরূপ প্রতিহত করিতে পারে না।

---

শ্রাবস্তী—জেতবন দেবদত্ত

৯ অনিক্কসাবো কাসাবং যো বথং পরিদহেস্সতি,
অপেতো দমসচ্চেন সো কাসাবমবহতি। ৯

অন্বয়।—অনিক্কসাবো যো কাসাবং বথং পরিদহেস্সতি দমসচ্চেন অপেতো সো কাসাবং ন অবহতি।

সংস্কৃত।—অনিষ্কষায়ো যঃ কাষায়ং বস্ত্রং পরিধাস্যতি, দমসত্যাভ্যামুপেতঃ সঃ কাষায়ং ন অর্হতি।

অনুবাদ।—যে ব্যক্তি, কামরাগাদি-দোষযুক্ত হইয়াও কাষায় বস্ত্র পরিধান করে, দমহীন ও সত্যহীন সে ব্যক্তি, কখনই কাষায়-বস্ত্র পরিধানের উপযুক্ত নহে।

---

১০ যো চ বন্তকসাবস্স সীলেসু[1] সুসমাহিতো,
উপেতো দমসচ্চেন, স বে কাসাবমবহতি। ১০

অন্বয়।—যো চ বন্তকসাবো অস্স সীলেসু (চতুপারিসুদ্ধিসীলেসু) সুসমাহিতো, দমসচ্চেন উপেতো স বে কাসাবমরহিত।

সংস্কৃত।—যশ্চ বান্তকষায়ঃ অস্য শীলেষু সুসমাহিতঃ, দমসত্যাভ্যাম্-পেতঃ সঃ বৈ কাষায়মর্হতি।

অনুবাদ।—যিনি কামরাগাদিদোষশূন্য এবং 'শীল'-সমূহে সুপ্রতিষ্ঠিত, দান্ত ও সত্যবান্—সেই ব্যক্তি অবশ্যই কাষায় বস্ত্র পরিধানের উপযুক্ত।

---

১। সীলেসু—এখানে 'শীল' অর্থে 'চতুপারিসুদ্ধিসীল' বুঝাইতেছে। 'প্রাতিমোক্ষসংবরশীল', 'ইন্দ্রিয়সংবরশীল' 'আজীবপারিশুদ্ধিসংবরশীল', 'প্রত্যয়-সন্নিশ্রিতসংবরশীল', এই কয়েকটীকে 'পারিশুদ্ধিশীল' কহে।

রাজগৃহ—বেণুবন ... অগ্‌গসাবক সঙ্গহ

১১ অসারে,[১] সারমতিনো সারে চাসারদস্‌সিনো,
তে সারং নাধিগচ্ছন্তি মিচ্ছাসঙ্কপ্পগোচরা[২]। ১১

অন্বয়।—(যে) অসারে সারমতিনো, সারে চ অসারদস্‌সিনো, মিচ্ছা-সঙ্কপ্পগোচরা তে সারং নাধিগচ্ছন্তি।

সংস্কৃত।—(যে) অসারে সারমতয়ঃ সারে চ অসারদর্শিনঃ, মিথ্যাসঙ্কল্প-গোচরাঃ, তে সারং নাধিগচ্ছন্তি।

অনুবাদ।—যাহারা, অসার বস্তুকে সার বিবেচনা করে এবং সারকে অসার বিবেচনা করে, মিথ্যাদৃষ্টির প্রশ্রয়দাতা—সেই ব্যক্তি কখনও সার প্রাপ্ত হয় না।

---

১২ সারঞ্চ সারতো ঞত্বা অসারঞ্চ অসারতো।
তে সারং অধিগচ্ছন্তি সম্মাসঙ্কপ্পগোচরা[৩]। ১২

অন্বয়।—(যে) চ সারং সারতো ঞত্বা অসারঞ্চ অসারতো (জানন্তি), সম্মাসঙ্কপ্পগোচরা তে সারং অধিগচ্ছন্তি।

সংস্কৃত।—(যে) চ সারং সারতঃ জ্ঞাত্বা অসারঞ্চ অসারতঃ (জানন্তি), সম্যক্‌সঙ্কল্পগোচরাস্তে সারং অধিগচ্ছন্তি।

অনুবাদ।—কিন্তু যাঁহারা, সারকে সার পদার্থ বলিয়া জানেন, এবং অসারকে অসার বলিয়া জানেন, সম্যক্ সঙ্কল্পের প্রশ্রয়দাতা—সেই সকল ব্যক্তিই, সার (পদার্থ) প্রাপ্ত হয়েন।

---

১১। চীনদেশীয় ধর্ম্মপদ, শ্রীযুক্ত সামুএল্‌-বীল্‌-কৃত ইংরেজী অনুবাদ, পৃঃ ৬৪।

১। সার—বৌদ্ধমতে সার ছয় প্রকার, যথা—শীলসার, সমাধিসার, প্রজ্ঞাসার, বিমুক্তিসার, বিমুক্তিজ্ঞানদর্শনসার ও পরমার্থসার; এই শেষোক্ত সারই নির্ব্বাণ।

২। মিথ্যা সঙ্কল্প—কাম-বিতর্ক, ব্যাপাদ-বিতর্ক, বিহিংসা-বিতর্ক ইত্যাদি।

৩। নৈষ্ক্রম্য-সঙ্কল্প, অব্যাপাদসঙ্কল্প ও অবিহিংসা-সঙ্কল্প।

শ্রাবস্তী—জেতবন　　　...　　　নন্দ থের

১৩ যথাগারং[১] দুচ্ছন্নং, বুট্‌ঠী সমতিবিজ্ঝতি
এবং অভাবিতং চিত্তং রাগো সমতিবিজ্ঝতি। ১৩

অন্বয়।—যথা দুচ্ছন্নং অগারং বুট্‌ঠী সমতিবিজ্ঝতি, এবং অভাবিতং চিত্তং রাগো সমতিবিজ্ঝতি।

সংস্কৃত।—যথা দুশ্ছন্নং আগারং বৃষ্টিঃ সমতিবিধ্যতি, এবং অভাবিতং চিত্তং রাগঃ সমতিবিধ্যতি।

অনুবাদ।—যে গৃহ উত্তমরূপে আচ্ছাদিত নহে অর্থাৎ ছিদ্রযুক্ত, তাহাকে ভেদ করিয়া যেমন বৃষ্টি প্রবেশ করে—যে চিত্ত ভাবনারহিত (ধ্যানপরায়ণতাহীন) তাহাতেও সেইরূপ আসক্তি (রাগ, দ্বেষ ও মোহ) প্রবেশ করে।

---

১৪ যথাগারং সুচ্ছন্নং, বুট্‌ঠী ন সমতিবিজ্ঝতি
এবং সুভাবিতং[২] চিত্তং রাগো ন সমতিবিজ্ঝতি। ১৪

অন্বয়।—যথা সুচ্ছন্নং অগারং বুট্‌ঠী ন সমতিবিজ্ঝতি, এবং সুভাবিতং চিত্তং রাগো ন সমতিবিজ্ঝতি।

সংস্কৃত। যথা সুচ্ছন্নম্ আগারং বৃষ্টি র্ন সমতিবিধ্যতি এবং সুভাবিতং চিত্তং রাগো ন সমতিবিধ্যতি।

অনুবাদ।—যে গৃহ উত্তমরূপে আচ্ছাদিত, তাহাকে ভেদ করিয়া যেমন বৃষ্টি প্রবেশ করিতে পারে না—যে চিত্ত ভাবনাযুক্ত তাহাতেও সেইরূপ আসক্তি প্রবেশ লাভ করিতে পারে না।

---

১৩—১৪। চীন ধম্মপদ—পৃষ্ঠা ৬৫। যে ভিক্ষু ৪০ প্রকার কর্ম্মস্থান ভাবনা দ্বারা চিত্তকে সংযত করিয়াছেন তাঁহার মধ্যে রাগ দ্বেষ ও মোহ প্রবেশলাভ করিতে পারে না।

১। যথা অগারং। ২। এই স্থলে সমথ ও বিদর্শন ভাবনা বুঝাইতেছে।

রাজগৃহ—বেণুবন ... চুন্দ-সূকোরিক

১৫ ইধ সোচতি পেচ্চ সোচতি
পাপকারী উভয়ত্থ সোচতি,
সো সোচতি সো বিহঞ্ঞতি
দিস্বা কম্মকিলিট্ঠমত্তনো। ১৫

অন্বয়।—পাপকারী ইধ সোচতি, পেচ্চ সোচতি, উভয়ত্থ সোচতি, অত্তনো কম্মকিলিট্ঠং দিস্বা সো সোচতি সো বিহঞ্ঞতি।

সংস্কৃত।—পাপকারী ইহ শোচতি, প্রেত্য শোচতি, উভয়ত্র শোচতি, আত্মনঃ কর্ম্ম-ক্লিষ্টং (কর্ম্মামালিন্যং) দৃষ্ট্বা স শোচতি, স বিহন্যতে।

অনুবাদ।—যে পাপ করে, তাহাকে ইহলোকে পরলোকে (উভয়-লোকেই) শোক করিতে হয়। সে আপনার ক্লিষ্ট কর্ম্ম বা মলিন কর্ম্ম দর্শন করিয়া শোক করে ও অত্যন্ত কষ্ট পায়।

---

শ্রাবস্তী—জেতবন ধার্ম্মিক উপাসক

১৬ ইধ মোদতি পেচ্চ[১] মোদতি
কতপুঞ্ঞো উভয়ত্থ মোদতি,
সো মোদতি, সো পমোদতি
দিস্বা কম্মবিসুদ্ধিমত্তনো। ১৬

অন্বয়।—কতপুঞ্ঞো ইধ মোদতি, পেচ্চ মোদতি, উভয়ত্থ মোদতি, অত্তনো কম্মবিসুদ্ধিং দিস্বা সো পমোদতি।

---

১৬।, চীন ধম্মপদ—পৃষ্ঠা ৬৭।

১। পচ্চ।

সংস্কৃত :—কৃতপুণ্য ইহ মোদতে, প্রেত্য মোদতে উভয়ত্র ( মোদতে ) আত্মনঃ কর্ম্মবিশুদ্ধিং দৃষ্ট্বা স মোদতে প্রমোদতে।

অনুবাদ।—যিনি পুণ্যকর্ম্ম করেন—তিনি ইহলোকে পরলোকে ( উভয় লোকেই ) আনন্দ লাভ করেন। তিনি আপনার কর্ম্মের ( পবিত্রতা ) পুণ্যফল দর্শন করিয়া অতীব আনন্দিত হন।

---

শ্রাবস্তী—জেতবন দেবদত্ত

১৭ ইধ তপ্পতি, পেচ্চ তপ্পতি, পাপকারী উভয়ত্থ তপ্পতি,
পাপং মে কতন্তি তপ্পতি, ভীয্যো তপ্পতি দুগ্‌গতিং
গতো। ১৭

অন্বয়।—পাপকারী ইধ তপ্পতি, পেচ্চ তপ্পতি, উভয়ত্থ তপ্পতি, মে পাপং কতন্তি তপ্পতি, দুগ্‌গতিং গতো ভীয্যো তপ্পতি।

সংস্কৃত।—পাপকারী ইহ তপ্যতি, প্রেত্য তপ্যতি, উভয়ত্র তপ্যতি, ময়া পাপং কৃতমিতি তপ্যতি, দুর্গতিং গতো ভূয়স্তপ্যতি।

অনুবাদ।—যে পাপ করে, ( সে আপনার কৃত কর্ম্মের ফলভোগ করে ) সে ইহলোকে পরলোকে—উভয় লোকেই তাপ প্রাপ্ত হয়। 'আমি পাপ করিয়াছি' এই চিন্তা করিয়া সে ( ইহলোকে ) তাপ প্রাপ্ত হয়, এবং দুর্গতি লাভ করিয়া পুনরায় তাপ প্রাপ্ত হয়।

---

চিত্তো অনুপাদিযানো ( চ হোতি ), ( তদা ) সো ইধ বা হুরং বা সামঞ্ঞস্স ভাগবা হোতি।

সংস্কৃত।—অল্পামপি সংহিতাং ( বুদ্ধবচনং ত্রিপিটকং ) ভাষমাণশ্চেৎ নরো ধর্ম্মেষু অনুধর্ম্মচারী ভবতি, রাগঞ্চ দোষঞ্চ মোহঞ্চ প্রহায় সুবিমুক্তচিত্তঃ সম্যক্ প্রজানন্ 'অনুপাদনঃ' ( উপাদানহীনঃ বর্ত্ততে, তদা ) স ইহ বা অমুত্র বা শ্রামণ্যস্য ভাগবান্ ভবতি।

অনুবাদ।—যিনি, অল্পমাত্র শাস্ত্র আবৃত্তি করিতে পারেন, এবং সেই সকল শাস্ত্রবাক্য জীবনে পালন করেন এবং রাগ, দ্বেষ, মোহও ত্যাগ করিয়া সম্যক্‌জ্ঞান লাভপূর্ব্বক বিমুক্তচিত্ত হইয়া উপাদানহীন হইতে পারেন, তিনি ইহলোকে এবং পরলোকে শ্রামণ্যের ভাগী হন।

———

# অপ্পমাদবগ্গো

দুতিয়ো

কোসাম্বী—ঘোসিতারাম ... সামাবতী

২১ অপ্পমাদো অমতপদং, পমাদো মচ্চুনো পদং,[১]
অপ্পমত্তা ন মীযন্তি, যে পমত্তা যথা মতা। ১

২২ এতং বিসেসতো ঞত্বা অপ্পমাদম্হি পণ্ডিতা,
অপ্পমাদে পমোদন্তি অরিযানং গোচরে রতা। ২

২৩ তে ঝাযিনো সাততিকা নিচ্চং দল্হপরক্কমা,
ফুসন্তি ধীরা নিব্বানং যোগক্খেমং অনুত্তরং। ৩

অন্বয়।—অপ্পমাদো অমতপদং পমাদো মচ্চুনো পদং, যে পমত্তা তে যথা মতা, অপ্পমত্তা (তথা) ন মীয়ন্তি, অপ্পমাদম্হি এতং বিসেসতো ঞত্বা পণ্ডিতা অরিয়ানং গোচরে রতা অপ্পমাদে পমোদন্তি, ঝাযিনো সাততিকা নিচ্চং দল্হপরক্কমা ধীরা তে নিব্বাণং অনুত্তরং ফুসন্তি।

সংস্কৃত।—অপ্রমাদঃ অমৃতপদং প্রমাদো মৃত্যোঃ পদং; যে প্রমত্তাঃ (তে) যথা মৃতাঃ, অপ্রমত্তাঃ (তথা) ন ম্রিয়ন্তে, অপ্রমাদে এতং বিশেষতঃ জ্ঞাত্বা পণ্ডিতাঃ আর্য্যাণাম্ গোচরে রতাঃ (সন্তঃ) অপ্রমাদে প্রমোদন্তে, ধ্যায়িনঃ সাততিকাঃ নিত্যং দৃঢপরাক্রমা ধীরাস্তে নির্ব্বাণং অনুত্তরং যোগক্ষেমং স্পৃশন্তি।

---

১। পদ—উপায, মার্গ।

অনুবাদ।—অপ্রমাদ অমৃতের পথস্বরূপ। প্রমাদ মৃত্যুর পথস্বরূপ। অপ্রমত্ত ( অর্থাৎ ধর্ম্মাচরণে তৎপর ) ব্যক্তিগণ কখনও মরেন না, আর প্রমত্ত ব্যক্তিগণ মৃতস্বরূপ। ( অলস ও প্রমত্ত ভিক্ষুগণ মৃত্যু ও পুনর্জন্মের অধীন ), এই সত্য যাঁহারা বিশেষরূপে জ্ঞাত হইয়া অপ্রমাদপরায়ণ হইয়াছেন এবং আর্য্যগণের[১] জ্ঞানে বিহার করেন, ধ্যাননিষ্ঠ সতত চেষ্টাযুক্ত ( উদ্যমশীল ) এবং নিত্য দৃঢ়পরাক্রম সেই সকল ধীর ব্যক্তিগণ, পরা শান্তিরূপ নির্ব্বাণ ( অর্হত্ব ) লাভ করেন।

---

রাজগৃহ—বেণুবন কুম্ভঘোসক

২৪ উট্‌ঠানবতো সতিমতো সুচিকম্মস্‌স নিসম্মকারিনো,
সঞ্‌ঞতস্‌স চ ধম্মজীবিনো অপ্পমত্তস্‌স যসোহভিবড্‌ঢতি। ৪

অন্বয়।—উট্‌ঠানবতো সতিমতো সুচিকম্মস্‌স নিসম্মকারিনো সঞ্‌ঞতস্‌স ধম্মজীবিনো অপ্পমত্তস্‌স যসো অভিবড্‌ঢতি।

সংস্কৃত।—উত্থানবতঃ ( উৎসাহসম্পন্নস্য ) স্মৃতিমতঃ শুচিকর্ম্মণঃ নিশম্যকারিণঃ ( সাবধানস্য ) সংযতস্য ধর্ম্মজীবিনশ্চ অপ্রমত্তস্য চ যশোহভিবর্দ্ধতে।

অনুবাদ।—যিনি সতত জাগরিত, স্মৃতিমান্‌, এবং পবিত্রকর্ম্মা, যিনি বিশেষ বিচারপূর্ব্বক কার্য্য করেন, সংযতেন্দ্রিয় এবং ধর্ম্মপরায়ণ, অপ্রমাদী সেই পুরুষের যশঃ বর্দ্ধিত হয়।

---

১। বুদ্ধ, প্রত্যেকবুদ্ধ ও অর্হৎগণের জ্ঞানে বিহার করেন, অর্থাৎ চারিধ্যান, (স্মৃতিপ্রস্থান,) সপ্তত্রিংশ বোধিপক্ষীয় ধর্ম্ম এবং নবম লোকোত্তর ধর্ম্ম পালন করেন।

রাজগৃহ বেণুবন · চুল্লপন্থক থের

২৫ উট্ঠানেনপ্পমাদেন সঞ্ঞমেন দমেন চ
দীপং[১] কযিরাথ মেধাবী যং ওঘো[২] নাভিকীরতি ।৫

অন্বয়।—উট্ঠানেন অপ্পমাদেন সঞ্ঞমেন দমেন চ মেধাবী (তং) দীপং কযিরাথ যং ওঘো ন অভিকীরতি।

সংস্কৃত।—উত্থানেন অপ্রমাদেন সংযমেন দমেন চ মেধাবী (তং) দ্বীপং কুর্য্যাৎ যং ওঘঃ ন অভিকিরতি।

অনুবাদ।—জাগরিত, অপ্রমত্ত, সংযত এবং দান্ত হইয়া মেধাবী পুরুষ আপনার জন্য এরূপ দ্বীপ (রক্ষাস্থল) প্রস্তুত করিতে পারেন, যাহাকে জলপ্রবাহও প্রতিহত করিতে পারে না।

---

জেতবন বালনক্খত্তঘুট্ঠ

২৬ পমাদমনুযুঞ্জন্তি বালা দুম্মেধিনো জনা,
অপ্পমাদঞ্চ মেধাবী ধনং সেট্ঠং' ব রক্খতি ।৬

অন্বয়।—বালা দুম্মেধিনো জনা পমাদমনুযুঞ্জন্তি, মেধাবী অপ্পমাদঞ্চ সেট্ঠং ধনং ব রক্খতি।

সংস্কৃত।—বালাঃ দুর্মেধসো জনাঃ প্রমাদমনুযুঞ্জন্তি, মেধাবী অপ্রমাদঞ্চ শ্রেষ্ঠং ধনমিব রক্ষতি।

অনুবাদ।—বালস্বভাব বা মূর্খ ও দুর্বুদ্ধি ব্যক্তিগণ, (যাহারা পারলৌকিক মুক্তির জন্য পুণ্যকার্য্যের অনুষ্ঠান করে না) প্রমাদের অনুসরণ করে, কিন্তু বুদ্ধিমানেরা অপ্রমাদকে শ্রেষ্ঠ ধনের ন্যায় যত্নের রক্ষা করেন।

---

১। অর্হত্ব। ২ চারি ওঘ,—কাম, ভব, দৃষ্টি ও অবিদ্যা।

২৭ মা পমাদমনুযুঞ্জেথ মা কামরতিসন্থবং,
অপ্পমত্তো হি ঝায়ন্তো পপ্পোতি বিপুলং সুখং ।৭

অন্বয়।—পমাদং মা অনুযুঞ্জেথ কামরতিসন্থবং (চ) মা (অনুযুঞ্জেথ),
অপ্পমত্তো হি ঝায়ন্তো বিপুলং সুখং পপ্পোতি।

সংস্কৃত।—প্রমাদং মা অনুযুঞ্জীত কামরতিসংস্তবং (চ) মা (অনুযুঞ্জীত),
অপ্রমত্তো হি ধ্যায়ন্ বিপুলং সুখং প্রাপ্নোতি।

অনুবাদ।—কখন প্রমাদের অনুসরণ করিবে না, এবং কাম ও রতি-
সম্ভোগে আসক্ত হইবে না। অপ্রমত্ত ও ধ্যানপরায়ণ ব্যক্তিগণ
বিপুল সুখ (মুক্তি বা নির্ব্বাণ) লাভ করেন।

---

জেতবন মহাকস্সপ

২৮ পমাদং অপ্পমাদেন যদা নুদতি[১] পণ্ডিতো,
পঞ্ঞাপাসাদমারুয্হ অসোকো সোকিনিং পজং,
পব্বতট্ঠো ব ভূম্মট্ঠে ধীরো বালে অবেক্খতি।

অন্বয়।—যদা পণ্ডিতো অপ্পমাদেন পমাদং নুদতি (তদা সো) অসোকো
(সন্তো) পঞ্ঞাপাসাদম্ আরুয্হ সোকিনিং পজং ভূম্মট্ঠে
বালে পব্বতট্ঠো ধীরো ব অবেক্খতি।

সংস্কৃত।—যদা পণ্ডিতঃ অপ্রমাদেন প্রমাদং নুদতি (তদা সঃ) অশোকঃ
(সন্) প্রজ্ঞাপ্রাসাদমারুহ্য শোকিনীং প্রজাং ভূমিস্থিতান্
বালান্ পর্ব্বতস্থো ধীর ইব অবেক্ষতে।

অনুবাদ।—যেমন জ্ঞানী ব্যক্তি, অপ্রমাদ দ্বারা প্রমাদকে দূরীভূত করেন,
সেইরূপ শোকহীন ব্যক্তি প্রজ্ঞারূপ উচ্চপ্রাসাদ শিখরে আরোহণ

---

১ নুদতি।

করিয়া, পর্ব্বত শিখরস্থ ধীর ব্যক্তি যেরূপ ভূমিস্থিত মূর্খের প্রতি অবলোকন করেন, তিনিও সেইরূপ শোকশীল মানবগণের প্রতি অবলোকন করেন।

---

জেতবন　　দ্বেসহায়কভিক্খু

২৯ অপ্পমত্তো পমত্তেসু সুত্তেসু বহুজাগরো,
অবলস্‌সং 'ব সীঘস্‌সো হিত্বা যাতি সুমেধসো ।৯

অন্বয় ।—সুমেধসো পমত্তেসু অপ্পমত্তো ( সন্ ) সুত্তেসু বহুজাগরো ( সন্ ) সীঘস্‌সো অবলস্‌সং বা যাতি ।

সংস্কৃত ।—সুমেধাঃ প্রমত্তেষু অপ্রমত্তঃ ( সন্ ) সুপ্তেষু বহুজাগরঃ ( সন্ ) অবলাশ্বং হিত্বা শীঘ্রাশ্ব ইব যাতি ।

অনুবাদ ।—যেমন শীঘ্রগামী অশ্ব দুর্ব্বল অশ্বকে পশ্চাতে পরিত্যাগ করিয়া চলিয়া যায়, সেইরূপ বুদ্ধিমান ব্যক্তি প্রমত্ত ব্যক্তিগণের মধ্যে অপ্রমত্ত থাকিয়া এবং নিদ্রিত ব্যক্তিগণের মধ্যে জাগরিত থাকিয়া ( ধর্ম্মমার্গে ) অগ্রগামী হন ।

---

বৈশালী কূটাগার　　..　　মহালি পঞ্‌হ

৩০ অপ্পমাদেন মঘবা দেবানং সেট্‌ঠতং গতো ।
অপ্পমাদং পসংসন্তি পমাদো গরহিতো[১] সদা । ১০

অন্বয় ।—মঘবা অপ্পমাদেন দেবানং সেট্‌ঠতং গতো, ( পণ্ডিতা ) অপ্পমাদং পসংসন্তি, পমাদো ( পন তেহি অরিয়েহি ) সদা গরহিতো ।

সংস্কৃত ।—মঘবা অপ্রমাদেন দেবানাং শ্রেষ্ঠতাং গতঃ । ( পণ্ডিতাঃ )

---

১ গরহিতা ।

অপ্রমাদং প্রশংসন্তি, প্রমাদঃ ( পুনঃ তৈঃ আর্য্যৈ ) সদা গর্হিতঃ ( নিন্দিতঃ )।

অনুবাদ।—মঘবা ইন্দ্র, অপ্রমাদ দ্বারা দেবগণের মধ্যে শ্রেষ্ঠত্ব লাভ করিয়াছেন। পণ্ডিতগণ অপ্রমাদকে প্রশংসা করেন। প্রমাদ সর্ব্বদাই নিন্দিত হইয়া থাকে।

---

জেতবন ... অঞ্ঞতর ভিক্খু

৩১ অপ্পমাদরতো ভিক্খু পমাদে ভয়দস্সি বা
সঞ্ঞোজনং[১] অণুং থূলং ডহং অগ্গী'ব গচ্ছতি।১১

অন্বয়।—অপ্পমাদরতো পমাদে ভয়দস্সি বা ভিকখু অগ্গী' ব অণুং থূলং ( চ ) সঞ্ঞোজনং ডহং গচ্ছতি।

সংস্কৃত।—অপ্রমাদরতঃ প্রমাদে ভয়দর্শী বা ভিক্ষুঃ অগ্নিরিব অণুং স্থূলং ( চ ) সংযোজন দহন্ গচ্ছতি।

অনুবাদ।—যে ভিক্ষু, অপ্রমাদপরায়ণ ও প্রমাদকে ভয় করেন, তিনি অগ্নির ন্যায়, ক্ষুদ্র বা বৃহৎ সমস্ত বন্ধন ( দশবিধ সংযোজন ) দগ্ধ করিতে করিতে অগ্রসর হয়েন।

---

জেতবন নিগমবাসিতিস্স থের

৩২ অপ্পমাদরতো ভিক্খু পমাদে ভযদস্সি বা,
অভব্বো পরিহানায নিব্বাণস্সেব সন্তিকে।১২

অন্বয়।—অপ্পমাদরতো পমাদে ভয়দস্সি বা ভিকখু পরিহানায় অভব্বো ( সো ) নিব্বাণস্স সন্তিকে এব।

---

৩১। জাতক ১ম খণ্ড পৃঃ ৪৮০।

১ সংযোজনং ( ব্রহ্মদেশীয় পাঠ )।

সংস্কৃত।—অপ্রমাদরতঃ প্রমাদে ভয়দর্শী বা ভিক্ষুঃ পরিহাণায় অভব্যঃ নির্ব্বাণস্য অন্তিকে এব।

অনুবাদ।—যে ভিক্ষু, অপ্রমাদপরায়ণ এবং প্রমাদে ভয়দর্শী, তিনি কখন ধর্ম্মের পথ হইতে ভ্রষ্ট হন না, এবং তিনি নির্ব্বাণেরই নিকটবর্ত্তী হন।

সিংহল পাঠ-পরিহাণায়।

অপ্পমাদবগ্গো তৃতিয়ো

---

# চিত্তবগ্গো

( ততিযো- )

কালিঙ্গ পর্ব্বতে — মেঘিয় থের

৩৩ ফন্দনং চপলং চিত্তং দূরক্‌খং[১] দুন্নিবারযং
উজুং করোতি মেধাবী উসুকারো'ব তেজনং ।১

অন্বয় ।—মেধাবী ফন্দনং চপলং দূরক্‌খং দুন্নিবারয়ং চিত্তং উসুকারো তেজনং ব উজুং করোতি ।

সংস্কৃত ।—মেধাবী স্পন্দনং চপলং দূরক্ষ্যং দুর্নিবার্য্যং চিত্তং ইষুকারঃ তেজনং ইব ঋজু করোতি ।

অনুবাদ ।—যেমন কোন বাণ প্রস্তুতকারী বাণকে সোজা করিয়া প্রস্তুত করে, সেইরূপ বুদ্ধিমান ব্যক্তি আপনার স্পন্দনশীল, ( কায়িক সৌন্দর্য্যে মত্ত ) চঞ্চল, দুরক্ষ্য এবং দুর্নিবার্য্য চিত্তকে সরল করেন ( অর্থাৎ নিজ বশে আনয়ন করেন ) ।

৩৪ বারিজো'ব থলে খিত্তো ওকমোকত উব্‌ভতো
পরিফন্দতি'দং চিত্তং মারধেয্যং পহাতবে ।২

অন্বয় ।—ওকমোকত উব্‌ভতো থলে খিত্তো বারিজোইব ইদং চিত্তং মারধেয্যং পহাতবে পরিফন্দতি ।

সংস্কৃত ।—উদকৌকতঃ উদ্ধৃতঃ স্থলে ক্ষিপ্তঃ বারিজ ইব ইদং চিত্তং মারধেয়ং প্রহাতুং পরিস্পন্দতে ।

---

১। দুরক্‌খং ।

অনুবাদ।—যেমন জল হইতে উত্থিত এবং স্থলে প্রক্ষিপ্ত মৎস্য ছটফট্ করিতে থাকে, সেইরূপ পঞ্চকামগুণ বিনির্মুক্ত চিত্ত মারের রাজ্য অতিক্রম করিবার জন্য ব্যাকুল হইয়া থাকে।

---

শ্রাবস্তী　　অঞ্ঞতর ভিক্খু

৩৫ দুন্নিগ্গহস্স লহুনো যত্থকামনিপাতিনো
চিত্তস্স দমথো সাধু চিত্তং দন্তং সুখাবহং ।৩

অন্বয়।—দুন্নিগ্গহস্স লহুনো যত্থকামনিপাতিনো চিত্তস্স দমথো সাধু, দন্তং চিত্তং সুখাবহং।

সংস্কৃত।—দুর্নিগ্রহস্য লঘুনঃ যত্র কামনিপাতিনঃ চিত্তস্য দমথঃ সাধু, দান্তং চিত্তং সুখাবহং।

অনুবাদ।—দুর্নিগ্রহ, লঘু এবং যথেচ্ছ বিচরণশীল চঞ্চল চিত্তকে দমন করাই ভাল, ( কারণ ) সংযত চিত্ত সুখ প্রদান করে।

---

শ্রাবস্তী　　উক্কণ্ঠিতঞ্ঞতর ভিক্খু

৩৬ সুদুদ্দসং সুনিপুণং যত্থকামনিপাতিনং
চিত্তং রক্খেথ মেধাবী চিত্তং গুত্তং সুখাবহং ।৪

অন্বয়।—মেধাবী সুদুদ্দসং সুনিপুণং যত্থকামনিপাতিনং চিত্তং রক্খেথ, গুত্তং চিত্তং সুখাবহং।

সংস্কৃত।—মেধাবী সুদুর্দ্দশং সুনিপুণং যত্রকামনিপাতি চিত্তং রক্ষেৎ, গুপ্তং চিত্তং সুখাবহং।

---

৩৫। জাতক ১ম খণ্ড পৃ ৩১২, ৪০০।

অনুবাদ।—দুর্ব্বোধ্য, কুটিল এবং যথেচ্ছগমনশীল মনোবৃত্তির প্রতি বুদ্ধিমান ব্যক্তির সর্ব্বদা লক্ষ্য রাখা কর্ত্তব্য, (কারণ) সুরক্ষিত চিত্ত সুখ (নির্ব্বাণানন্দ) প্রদান করে।

---

শ্রাবস্তী .. সংঘরক্খিত থের

৩৭ দূরঙ্গমং একচরং অসরীরং গুহাসযং,
যে চিত্তং সঞ্‌ঞমেস্‌সন্তি মোক্‌খন্তি মারবন্ধনা ।৫

অন্বয়।—যে দূরঙ্গমং একচরং অসরীরং গুহাসযং চিত্তং সঞ্‌ঞমেস্‌সন্তি (তে) মারবন্ধনা মোক্‌খন্তি।

সংস্কৃত।—যে দূরঙ্গমং একচরং অশরীরং গুহাশয়ং চিত্তং সংযমেষ্যন্তি, (তে) মারবন্ধনাৎ মুচ্যন্তে।

অনুবাদ।—যে সকল ব্যক্তি দূরগামী; একচারী, অশরীরী এবং (হৃদয়-রূপ) গুহাশায়ী চিত্তকে সংযত করিবেন, তাঁহারা মারের বন্ধন হইতে মুক্ত হইবেন।

---

শ্রাবস্তী . চিত্তহত্থ থের

৩৮ অনবট্‌ঠিতচিত্তস্‌স সদ্ধম্মং অবিজানতো
পরিপ্লবপসাদস্‌স পঞ্‌ঞা ন পরিপূরতি ।৬

অন্বয়।—অনবট্‌ঠিতচিত্তস্‌ সদ্ধম্মং অবিজানতো পরিপ্লবপসাদস্‌স (পুগ্‌গলস্‌স) পঞ্‌ঞা ন পরিপূরতি।

সংস্কৃত।—অনবস্থিতচিত্তস্য সদ্ধর্ম্মং অবিজানতঃ পরিপ্লবপ্রসাদস্য (পুরুষস্য) প্রজ্ঞা ন পরিপূর্য্যতে।

অনুবাদ।—যিনি অস্থির চিত্ত, যিনি সত্যধর্ম্ম অবগত নহেন, যাঁহার হৃদয় প্রসাদহীন, তাঁহার প্রজ্ঞা কখন পূর্ণতা লাভ করে না, অর্থাৎ তিনি কখন অর্হত্ত্বের সম্যক্ ধারণা করিতে পারেন না।

---

৩৯ অনবস্সুতচিত্তস্স অনন্বাহতচেতসো,
পুঞ্ঞপাপপহীনস্স নত্থি জাগরতো ভযং।৭

অন্বয়।—অনবস্সুতচিত্তস্স অনন্বাহতচেতসো পুঞ্ঞপাপপহীনস্স (পুগ্গলস্স) জাগরতো ভয়ং নত্থি।

সংস্কৃত।—অনবস্রুতচিত্তস্য অনন্বাহতচেতসঃ (রাগদ্বেষানভিহত মনসঃ) পুণ্যপাপপ্রহীণস্য (পুরুষস্য) জাগ্রতঃ ভয়ং নাস্তি।

অনুবাদ।—যাঁহার চিত্ত বাসনাবিহীন, যাঁহার মন কখন বিচলিত হয় না, যিনি পুণ্য ও পাপ উভয়ই পরিহার করিয়াছেন, তিনি জাগরিত থাকেন, তাঁহার কোনই ভয় নাই।

শ্রাবস্তী ... পঞ্চসত বিপস্সক ভিক্খু

৪০ কুম্ভূপমং কাযমিমং বিদিত্বা নগরূপমং চিত্তমিদং ঠপেত্বা,
যোজেথ[১] মারং পঞ্ঞাযুধেন জিতঞ্চ রক্খে অনিবেসনো সিযা।৮

অন্বয়।—ইমং কায়ং কুম্ভূপমং বিদিত্বা, ইদং চিত্তং নগরূপমং ঠপেত্বা, পঞ্ঞাযুধেন মারং যোজেথ, জিতঞ্চ (তং) রক্খে অনিবেসনো (চ) সিয়া।

সংস্কৃত।—ইমং কায়ং কুম্ভোপমং বিদিত্বা, ইদং চিত্তং নগরোপমং স্থাপয়িত্বা প্রজ্ঞাযুধেন মারং যুধ্যেত, জিতঞ্চ (তং) রক্ষেৎ, অনিবেশনশ্চ স্যাৎ।

---

১ যোধেথ।

অনুবাদ।—এই দেহকে কুম্ভের ন্যায় ক্ষণভঙ্গুর জানিয়া এবং চিত্তকে দুর্গের ন্যায় সুরক্ষিত করিয়া, প্রজ্ঞারূপ অস্ত্র দ্বারা মারের সহিত যুদ্ধ করিবে এবং তাহাকে জয় করিয়া আসক্তিশূন্য হইয়া সর্বদা আপনাকে রক্ষা করিবে।

---

শ্রাবস্তী ... পূতিগত্তিস্স থের

৪১ অচিরং বতযং কাযো পঠবিং অধিসেস্সতি
ছুদ্ধো[১] অপেতবিঞ্ঞাণো নিরত্থং ব কলিঙ্গরং[২] ॥৯

অন্বয়।—অযং কাযো বত ছুদ্ধো অপেতবিঞ্ঞাণো (সন্তো) নিরত্থং কলিঙ্গরং ব অচিরং পঠবিং অধিসেস্সতি।

সংস্কৃত।—অয়ং কায়ো বত ক্ষুদ্রঃ (তুচ্ছঃ) অপেতবিজ্ঞানঃ (সন্) নিরর্থং 'কলিঙ্গরং' (কাষ্ঠখণ্ডং) ইব অচিরং পৃথিবীং অধিশেয়্যতে।

অনুবাদ।—হায়! এই শরীর ঘৃণিত ও বিজ্ঞান (চেতনা) হীন হইয়া, একখানি অকিঞ্চিৎকর কাষ্ঠখণ্ডের ন্যায় অবিলম্বে ভূতলে পড়িয়া রহিবে।

---

কোশল জনপদ ... নন্দগোপালক

৪২ দিসো দিসং যন্তং কয়িরা বেরী বা পন বেরিনং,
মিচ্ছাপণিহিতং চিত্তং পাপিয়ো[৩] নং ততো করে ॥১০

অন্বয়।—দিসো দিসং যন্তং কয়িরা, বেরী বা পন বেরিনো (যন্তং কয়িরা), মিচ্ছাপণিহিতং চিত্তং নং ততো পাপিয়ো করে।

---

১ ছুদ্ধো—তুচ্ছ, ঘৃণিত। ২ 'কলিঙ্গরং'—এই শব্দের সংস্কৃত প্রতিশব্দ পাওয়া যায় না। বুদ্ধঘোষ ইহার অর্থ কটুরখণ্ড অর্থাৎ কাষ্ঠখণ্ড বলিয়াছেন।
৩ 'পাপিয়ো'।—এই শব্দটী এখানে 'অধিকতর অনিষ্টকর' এই অর্থে ব্যবহৃত হইয়াছে। ইয়স্-প্রত্যয়যোগে নিষ্পন্ন।

সংস্কৃত।—দ্বিট্ দ্বিষং যৎ কুর্য্যাৎ, বৈরী বা পুনঃ বৈরিণং (যৎকুর্য্যাৎ), মিথ্যাপ্রণিহিতং চিত্তং এনং ( পুরুষমিত্যর্থঃ ) ততঃ পাপীয়াং সং কুর্য্যাৎ।

অনুবাদ।—একজন হিংসাকারী অপরের, কিংবা একজন শত্রু অপর শত্রুর যত ক্ষতি করিতে পারে, বিপথগামী ( দশ অকুশল কর্মপথগামী ) চিত্ত মানুষের তদপেক্ষা অধিক ক্ষতি করিয়া থাকে।

---

কোশল জনপদ　　　　··　　　　সোরেয্য থের

৪৩ ন তং মাতাপিতা কযিরা অঞ্ঞে বাপি চ ঞাতকা,
সম্মাপণিহিতং চিত্তং সেয্যসো নং ততো করে।১১

অন্বয়।—মাতাপিতা তং নং কযিরা, অঞ্ঞে বাপি ঞাতকা চ ( ন ), ততো সম্মাপণিহিতং চিত্তং নং সেয্যসো করে।

সংস্কৃত।—ন মাতাপিতরৌ তৎ কুর্য্যাতাম্ অন্যে বাপি জ্ঞাতিকাশ্চ ( ন ), সম্যক্‌প্রণিহিতং চিত্তং এনং ( পুরুষং ) ততঃ শ্রেয়াংসং কুর্য্যাৎ।

অনুবাদ।—সম্যক্ পরিচালিত চিত্ত ( দশকুশল কর্মানুষ্ঠান দ্বারা পবিত্র ) মনুষ্যের যেরূপ উপকার করে, মাতাপিতা কিংবা অন্য কোন আত্মীয়ই সেরূপ করিতে পারেন না।

চিত্তবগ্গো ততিয়ো।

---

৪৩। চীন ধম্মপদ, বীল-কৃত অনুবাদ পৃঃ ৭০।

# পুপ্‌ফবগ্‌গো

( চতুত্থো )

শ্রাবস্তী — পঞ্চসত ভিক্খু

৪৪ কো ইমং পঠবিং বিজেস্‌সতি যমলোকঞ্চ ইমং সদেবকং ?
কো ধম্মপদং সুদেসিতং কুসলো পুপ্‌ফমিব পচেস্‌সতি ?১

অন্বয়।—কো ইমং পঠবিং বিজেস্‌সতি, ইমং সদেবকং যমলোকঞ্চ ( বিজেস্‌সতি ), কুসলো পুপ্‌ফমিব কো সুদেসিতং ধম্মপদং পচেস্‌সতি ?

সংস্কৃত।—ক ইমং পৃথিবীং বিজেষ্যতে, ইমং সদেবকং যমলোকঞ্চ ( বিজেষ্যতে ), কুশলঃ ( মালাকার ইতি পুষ্পমিব শেষঃ ) কঃ সুদর্শিতং ধর্ম্মপদং প্রচেষ্যতি ?

অনুবাদ।—কে এই পৃথিবীকে জয় করিবে এবং যমলোক ও দেবলোক জয় করিবে ? নিপুণ মালাকরের পুষ্প নির্ব্বাচনের ন্যায় কে সুপ্রদর্শিত ধর্ম্মের পথ ( ধর্ম্মপদ ) অবগত হইবে ?

---

৪৫ সেখো পঠবিং বিজেস্‌সতি যমলোকঞ্চ ইদং সদেবকং,
সেখো ধম্মপদং[১] সুদেসিতং কুসলো পুপ্‌ফমিব
পচেস্‌সতি। ২

---

১। ধম্মপদ অর্থে সপ্তত্রিংশবোধিপক্ষীয় ধর্ম্ম।

৪৫। পুষ্পাণীব বিচিম্বন্তম্ অন্যত্র গত মনসম্
অনাবাপ্তেষু কামেষ মৃত্যুরভ্যেতি মানবম্।

অন্বয়।—সেখো পঠবিং বিজেস্‌সতি সদেবকং ইমং যমলোকঞ্চ ( বিজে-স্‌সতি ), কুসলো পুপ্‌ফমিব সেখো সুদেসিতং ধম্মপদং পচেস্‌সতি।

সংস্কৃত।—'শৈক্ষ্য' ( শিষ্য ইত্যর্থঃ ), পৃথিবীং বিজেষ্যতে সদেবকং ইমং যমলোকঞ্চ ( বিজেষ্যতে ), কুশলঃ ( মালাকার ইতি শেষঃ ) পুষ্পমিব শৈক্ষঃ সুদেশিতং ধর্ম্মপদং প্রচেষ্যতি।

অনুবাদ।—শৈক্ষ্য অর্থাৎ সপ্ত আর্য্যশ্রাবক এই পৃথিবীকে জয় করিবেন,. যেমন নিপুণ মালাকার উত্তম পুষ্প বাছিয়া লয়, সেইরূপ তিনিও সুদেশিত ধর্ম্মপদ ( ধর্ম্মবাক্য ) অবগত হইবেন।

---

শ্রাবস্তী　　　　মরীচিকম্মট্ঠানিক থের

৪৬ ফেণূপমং কাযমিমং বিদিত্বা মরীচিধম্মং অভিসম্বুধানো,
ছেত্বান মারস্‌স পপুপ্‌ফকানি অদস্‌সনং মচ্চুরাজস্‌স গচ্ছে। ৩

অন্বয়।—ইমং কায়ং ফেণূপমং বিদিত্বা মরীচিধম্মং অভিসম্বুধানো মারস্‌স পপুপ্‌ফকানি ছেত্বান মচ্চুরাজস্‌স অদস্‌সনং গচ্ছে।

সংস্কৃত।—ইমং কায়ং ফেণোপমং বিদিত্বা মরীচিধর্ম্ম অভিসম্বুধানঃ মারস্য প্রপুষ্পকাণি ছিত্বা মৃত্যুরাজস্য অদর্শনং গচ্ছেৎ।

অনুবাদ।—যিনি এই শরীরকে ফেণের ন্যায় ক্ষণবিধ্বংসী জানেন এবং ইহাকে মরীচিকার ন্যায় রূপযুক্ত, অথচ মিথ্যা বিবেচনা করেন,

---

৪৫। চীন ধম্মপদ পৃ ৭৫।

সেখো 'শিখ' (পাঞ্জাবী 'সিক্‌খ') শব্দ, অর্থ শিষ্য, এই প্রাকৃত শব্দ হইতে জাত বলিয়া অনেকে অনুমান করেন।

তিনি মারের বিমান ছিন্ন করিয়া (জীবের তিন প্রকার অবস্থা অর্থাৎ কার্য, ক্লেশ ও বিপাক বিনাশ করিয়া) মৃত্যুরাজের দর্শন বহির্ভূত হয়েন (নির্ব্বাণ লাভ করেন)।

---

শ্রাবস্তী বিড়ূভভ

৪৭ পুপ্‌ফানি[১] হেব পচিনন্তং ব্যাসত্তমনসং নরং
সুত্তং গামং মহোঘো'ব মচ্চু আদায় গচ্ছতি। ৪

অন্বয়।—মচ্চু মহোঘো সুত্তং গামং ইব পুপ্‌ফানি হেব পচিনন্তং ব্যাসত্তমনসং নরং আদায় গচ্ছতি।

সংস্কৃত।—মৃত্যুঃ মহৌঘঃ, সুপ্তং গ্রাম্যং ইব পুষ্পাণি হেব প্রচিন্বন্তং ব্যাসক্তমনসং নরং আদায় গচ্ছতি।

অনুবাদ।—যেমন বন্যা কোন সুপ্তগ্রামকে ভাসাইয়া লইয়া যায়, তেমনি (কামনারূপ) পুষ্পচয়নকারীর মত ও রূপাদিতে ব্যাসক্তচিত্ত মনুষ্যকে মৃত্যু অধিকার করিয়া থাকে।

---

শ্রাবস্তী ... পতিপূজিকায়

৪৮ পুপ্‌ফানি হেব পচিনন্তং ব্যাসত্তমনসং নরং,
অতিত্তং যেব কামেসু অন্তকো কুরুতে বসং। ৫

অন্বয়।—অন্তকো পুপ্‌ফানি হেব পচিনন্তং ব্যাসত্তমনসং নরং কামেসু অতিত্তং যেব বসং কুরুতে।

---

১। মহাভারতের শান্তিপর্ব্বে ইহার ঠিক অনুরূপ শ্লোক দেখিতে পাওয়া যায়—

সুপ্তং ব্যাঘ্রং মহৌঘো বা মৃত্যুরাদায় গচ্ছতি।
সংচিন্বানকমেবৈনম্ কামানামবিতৃপ্তিকম্॥

৪৭। কামনারূপ পুষ্পচয়নকারী, অর্থাৎ যাহার মন ছয় ইন্দ্রিয়ে আসক্ত, যিনি গো, বৎস ও নিজ অধিকারভুক্ত ভূসম্পত্তিতে সন্তুষ্ট নহেন বা যে ভিক্ষু নিজ বিহার, চীবর বা ভিক্ষাপাত্রে সন্তুষ্ট নহেন।

সংস্কৃত।—অন্তকঃ পুষ্পাণি এব প্রচিন্বন্তং ব্যাসক্তমনসং নরং কামেষু অতৃপ্তমেব বশং কুরুতে।

অনুবাদ।—অন্তক, রূপাদিতে ব্যাসক্তচিত্ত মনুষ্যকে, (কামনারূপ) পুষ্পচয়নকারীর মত বাসনা তৃপ্ত না হইতেই, বশীভূত করিয়া থাকে।

---

শ্রাবস্তী .. মচ্ছরিকোসিয় সেট্‌ঠি

৪৯ যথাপি ভমরো পুপ্‌ফং বণ্ণগন্ধং অহেঠযং
পলেতি রসমাদায এবং গামে মুনী চরে। ৬

অন্বয়।—যথাপি ভমরো পুপ্‌ফম্‌ বণ্ণগন্ধং অহেঠযং রসমাদায় পলেতি, এবং মুনী গামে চরে।

সংস্কৃত।—যথা ভ্রমর পুষ্পম্‌ বর্ণগন্ধৌ (চ) অহেঠয়ন্‌ (অবিনাশয়ন্‌) রসমাদায় পলায়তে এবং মুনিঃ গ্রামে চরেৎ।

অনুবাদ।—ভ্রমর যেমন পুষ্পের, বর্ণ কিংবা তাহার গন্ধ নষ্ট না করিয়া কেবল মধু আহরণ করিয়া পলাইয়া যায়, মুনিগণও গ্রাম মধ্যে (লোকালয়ে) সেইরূপ ভাবে বিচরণ করেন।

---

শ্রাবস্তী .. পাঠিকাজীবক

৫০ ন পরেসং বিলোমানি, ন পরেসং কতাকতং
অত্তনো'ব অবেক্‌খেয্য কতানি অকতানি চ। ৭

অন্বয়।—ন পরেসং বিলোমানি ন পরেসং কতাকতং, অত্তনো ব কতানি অকতানি চ অবেক্‌খেয্য।

৫০। 'বিলোমানি'—বুদ্ধঘোষ টীকায় অর্থ 'লোমপটিলোমানি' ...'... 'ফরুসবচনানি' অর্থাৎ কর্কশ বচন।

সংস্কৃত।—ন পরেষাং বিলোমানি ন পরেষাং কৃতাকৃতানি, আত্মন এব কৃতানি অকৃতানি চ অবেক্ষেত।

অনুবাদ।—পরের পরুষ বা মর্ম্মচ্ছেদক বাক্যে মনোনিবেশ করিবে না। কিংবা পরে কি করিয়াছে বা করে নাই (সাধু ব্যক্তি) তাহা দেখিবেন না, আপনি কি করিয়াছেন বা করেন নাই (প্রব্রজিতের) তাহাই দেখা উচিত।

---

শ্রাবস্তী .. ছত্রপাণি উপাসক

৫১ যথাপি রুচিরং পুপ্‌ফং বণ্ণবন্তং অগন্ধকং
এবং সুভাসিতা বাচা অফলা হোতি অকুব্বতো। ৮

অন্বয়।—যথাপি রুচিরং বণ্ণবন্তং অগন্ধকং পুপ্‌ফম্ এবং সুভাসিতা বাচ অকুব্বতো অফলা হোতি।

সংস্কৃত।—যথা রুচিরং বর্ণবৎ অগন্ধকং পুষ্পম্ এবং সুভাষিতা বাক্ অকুর্ব্বতঃ অফলা ভবতি।

অনুবাদ।—যেমন সুন্দর বর্ণযুক্ত মনোহর পুষ্প গন্ধহীন হইলে নিষ্ফল হয়, তদ্রূপ সুভাষিত বাক্য কার্য্যে পরিণত না হইলে গন্ধহীন সুন্দর বর্ণযুক্ত পুষ্পের ন্যায় নিষ্ফল হয়।

---

৫২ যথাপি রুচিরং পুপ্‌ফং বণ্ণবন্তং সগন্ধকং
এবং সুভাসিতা বাচা সফলা হোতি স কুব্বতো। ৯

অন্বয়।—যথাপি রুচিরং বণ্ণবন্তং সগন্ধকং পুপ্‌ফং এবং সুভাসিতা বাচা স কুব্বতো সফলা হোতি।

সংস্কৃত।—যথা রুচিরং বর্ণবৎ সগন্ধকং পুষ্পং এবং সুভাষিতা বাক্ স কুর্ব্বতঃ সফলা ভবতি।

---

৫২। বাচ—বুদ্ধবচন।

অনুবাদ।—যেমন কোন সুন্দর-রঙ্গীন মনোহর পুষ্প সুগন্ধযুক্ত হইলে উহা সফল হয়, সেইরূপ উত্তম ( সুভাষিত ) বাক্য ( সুগন্ধপুষ্পের ন্যায় ) যথাযথ ভাবে প্রতিপালিত হইলেই সফল হয়।

---

শ্রাবস্তী পূর্ব্বারাম .. বিসাখা উপাসিকা

৫৩ যথাপি পুপ্ফরাসিম্হা কয়িরা মালাগুণে বহূ
এবং জাতেন মচ্চেন কত্তব্বং কুসলং বহুং। ১০

অন্বয়।—যথাপি পুপ্ফরাসিম্হা বহূ মালাগুণে কয়িরা, এবং জাতেন মচ্চেন বহুং কুশলং কত্তব্বং।

সংস্কৃত।—যথা পুষ্পরাশেঃ 'বহূন মালাগুণান্' কুর্য্যাৎ ( কোঽপি মালাকার ইতি শেষঃ ), এবং জাতেন মর্ত্ত্যেন বহুং কুশলং কর্ত্তব্যম্।

অনুবাদ।—যেমন রাশিকৃত পুষ্প হইতে অনেক প্রকার মালা গাঁথা যাইতে পারে, তেমনি যে মানবজন্ম পরিগ্রহ করিয়াছে তাহার দ্বারা অনেক সৎকর্ম্ম সাধিত হওয়া যায়।

---

শ্রাবস্তী .. আনন্দ থের

৫৪ ন পুপ্ফগন্ধো পটিবাতমেতি
ন চন্দনং তগরমল্লিকা বা
সতঞ্চগন্ধো পটিবাতমেতি
সব্বা দিসা সপ্পুরিসো পবাতি। ১১

অন্বয়।—ন পুপ্ফগন্ধো পটিবাতমেতি ন চন্দনং তগর-মল্লিকা বা

( পটিবাতমেতি ) সতঞ্চ গন্ধো পটিবাতমেতি, সপ্‌পুরিসো সব্বা দিসা পবাতি।

সংস্কৃত।—ন পুষ্পগন্ধঃ প্রতিবাতমেতি ন চন্দনঃ তগরমল্লিকে বা ( চন্দন গন্ধঃতগরমল্লিকয়োর্বা গন্ধঃপ্রতিবাতং ন যাতি ), সতাং চ ( ইত্যর্থঃ ) গন্ধঃ প্রতিবাতমেতি, সৎপুরুষঃ সর্ব্বা দিশঃ প্রবাতি।

অনুবাদ।—তগর, মল্লিকা কিংবা অন্য কোন পুষ্পের গন্ধ বায়ুর বিপরীত দিকে যাইতে পারে না, কিন্তু সাধুগণের গন্ধ বায়ুর বিপরীত দিকে যাইয়া থাকে, সৎপুরুষের যশঃ-সৌরভ সকল দিকেই প্রবাহিত হয়।

---

৫৫ চন্দনং তগরং বাপি উপ্পলং অথ বস্‌সিকী,
এতেসং গন্ধজাতানং সীলগন্ধো অনুত্তরো। ১২

অন্বয়।—চন্দনং তগরং বাপি উপ্পলং অথ বস্‌সিকী এতেসং গন্ধজাতানাং সীলগন্ধো অনুত্তরো ( হোতি )।

সংস্কৃত।—চন্দনং তগরং বাপি উৎপলং অথ বার্ষিকী, এতেষাং গন্ধ-জাতানং শীলগন্ধোঽনুত্তরঃ ( ভবতি )।

অনুবাদ।—চন্দন, তগর, পদ্ম কিংবা বার্ষিকী ( চামেলি ) এ সকলের গন্ধ সচ্চরিত্রের গন্ধকে ( যশঃ-সৌরভকে ) অতিক্রম করিতে পারে না।

---

বেণুবন    মহাকস্সপ

৫৬ অপ্পমত্তো অয়ং গন্ধো [ বাতি ] যা্য়ং তগবচন্দনী,
যো চ সীলবতং গন্ধো বাতি দেবেসু উত্তমো। ১৩

অন্বয়।—যোহ্য়ং তগবচন্দনী বাতি অয়ং গন্ধো অপ্পমত্তো, যো চ সীলবতং গন্ধো, উত্তমো ( সো ) দেবেসু বাতি।

সংস্কৃত।—যোহয়ং তগরচন্দনী বাতি অয়ং গন্ধোহল্পমাত্রঃ ( এব ), য চ শীলবতাং গন্ধঃ, উত্তমঃ ( সঃ ) দেবেষু বাতি।

অনুবাদ।—তগব কিংবা চন্দনেব যে গন্ধ তাহা অল্প মাত্রই, কিন্তু চবিত্রবানেব সুগন্ধ দেবগণেব মধ্যেও প্রবাহিত হয়।

---

বাজগৃহ—বেণুবন    গোধিক থেব

৫৭ তেসং সম্পন্নসীলানং অপ্পমাদবিহাবিনং
সম্মদঞ্ঞা বিমুত্তানং মাবো মগগং ন বিন্দতি। ১৪

অন্বয়।—সম্পন্নসীলানং অপ্পমাদবিহাবিনং সম্মদঞ্ঞা বিমুত্তানং তেসং মগ্গং মাবো ন বিন্দতি।

সংস্কৃত।—সম্পন্নশীলানাং অপ্রমাদবিহাবিণাং সম্যক্‌জ্ঞয়া বিমুক্তানাং তেষাং মার্গং মাবো ন বিন্দতি।

অনুবাদ।—শীলসম্পন্ন, অপ্রমত্ত, এবং সম্যক্ প্রজ্ঞা দ্বাবা মুক্তিপ্রাপ্ত ব্যক্তি কোন্ পথে বিচবণ কবেন তাহা মাব জানে না।

---

। জেতবন .. গরহোদিন্ন

৫৮ যথা সংকারধানস্মিং উজ্ঝিতস্মিং মহাপথে[১]
পদুমং তত্থ জাযেথ সুচিগন্ধং মনোরমং। ১৫
৫৯ এবং সংকারভূতেসু অন্ধভূতে পুথুজ্জনে
অতিরোচতি পঞ্ঞায় সম্মাসম্বুদ্ধসাবকো[২]।

অন্বয়।—যথা সংকারধানস্মিং উজ্ঝিতস্মিং মহাপথে সুচিগন্ধং মনোরমং পদুমং জায়েথ' এবং সংকারভূতেসু অন্ধভূতে পুথুজ্জনে সম্মা-সম্বুদ্ধসাবকো পঞ্ঞায় অতিরোচতি।

সংস্কৃত।—যথা "সঙ্কারধানে" উজ্ঝিতে 'মহাপথে' শুচিগন্ধং মনোরমং পদ্মং জায়তে, এবং সঙ্কারভূতেষু অন্ধভূতে পৃথগ্জনে সম্যক্‌সম্বুদ্ধশ্রাবকঃ প্রজ্ঞয়া অতিরোচতে।

অনুবাদ।—যেমন রাজপথে পরিত্যক্ত আবর্জ্জনা রাশির মধ্যে মনোরম ও সুমধুরগন্ধযুক্ত পদ্ম জন্মে, সেইরূপ বুদ্ধশিষ্যও আবর্জ্জনার ন্যায় অপদার্থ লোকের মধ্যে এবং অন্ধপ্রায় ও চরিত্রহীন ব্যক্তিগণের মধ্যে, আপন-প্রজ্ঞা দ্বারা শোভা পাইতে থাকেন।

---

১। 'মহাপথে'—অর্থাৎ রাজপথে। সংস্কৃতে 'মহাপথ' বলিলে 'রাজপথ' বুঝায় না, 'মৃত্যু' বুঝায়।

২। 'সম্মাসম্বুদ্ধসাবক'—'সম্মাসম্বুদ্ধ' অর্থে 'বুদ্ধ'। শ্রাবক অর্থে 'যে শ্রবণ করে' অর্থাৎ শিষ্য, এ স্থলে 'বুদ্ধশিষ্য।'

৫৮।৫৯ চীন ধঃ পঃ বীল-কৃত অনুবাদ পৃঃ ৭৩।

## বালবগ্গো

(পঞ্চমো)

শ্রাবস্তী—জেতবন কুমুহুপ্পলানীত ভূগ্গত সেবক

৬০ দীঘা জাগরতো রত্তি দীঘং সন্তস্স যোজনং,

দীঘো বালানং সংসারো সদ্ধম্মং[১] অবিজানতং ।১

অন্বয়।—জাগরতো রত্তি দীঘা, সন্তস্স যোজনং দীঘং; সদ্ধম্মং অবিজানতং বালানং সংসারো দীঘো।

সংস্কৃত।—জাগ্রতঃ রাত্রিঃ দীর্ঘা (ভবতি), শ্রান্তস্য যোজনং দীর্ঘং (ভবতি), (তথা) সদ্ধর্মং অবিজানতাং বালানাং (মূর্খাণাং) সংসারো দীর্ঘঃ (ভবতি)।

অনুবাদ।—যে জাগরিত থাকে তাহার নিকট (ত্রিযামবিশিষ্ট) রাত্রি দীর্ঘ বোধ হয়, যে শ্রান্ত তাহার নিকট যোজন-পথ দীর্ঘ বলিয়া বোধ হয়, সেইরূপ যে সকল মূর্খ (ইহলোক পরলোক জ্ঞানহীন) সত্যধর্ম জানে না, তাহাদের নিকট সংসারও দীর্ঘ বলিয়া বোধ হয়।

---

রাজগৃহ সদ্ধিবিহারিক

৬১ চরঞ্চে নাধিগচ্ছেয্য সেয্য সদিসমত্তনো

একচরিয়ং[২] দল্হং কয়িরা নত্থি বালে সহাযতা ।২

অন্বয়।—চরঞ্চে (কোঽপি পুগ্গলো) অত্তনো সেয্যং সদিসং (বা) ন অধিগচ্ছেয্য, (তদা সো) দল্হং একচরিয়ং কয়িরা, বালে সহায়তা নত্থি

---

১। সদ্ধম্ম—সপ্তত্রিংশবোধিপক্ষীয় ধর্ম্ম ২। একচরিয়

৬০। বাল—মূর্খ এস্থলে যাহারা সংসারবন্ধের পরিসমাপ্তি করিবার ক্ষমতাবিহীন।

সংস্কৃত।—চরন্ চেৎ (কোঽপি পুরুষ) আত্মনঃ শ্রেয়াংসং সদৃশং (বা) ন অধিগচ্ছেৎ (তদা সঃ) দৃঢং একচর্য্যং কুর্য্যাৎ, বালে সহায়তা নাস্তি।

অনুবাদ।—যদি কোন ব্যক্তি ধর্ম্মপথে' বিচরণ করিতে করিতে আপনার অপেক্ষা শ্রেষ্ঠ (অর্থাৎ শীল, সমাধি, প্রজ্ঞা গুণবিশিষ্ট) কিংবা আপনার সমান কোন ব্যক্তিকে না পান, তবে তাঁহার একাকী ভ্রমণ করাই কর্ত্তব্য, কারণ মূর্খের সঙ্গ কিছুতেই উচিত নহে।

---

শ্রাবস্তী আনন্দ সেট্‌ঠি

৬২ পুত্তামত্থি ধনম্মত্থি ইতি বালো বিহঞ্ঞতি,
অত্তা হি অত্তনো নত্থি, কুতো পুত্তো কুতো ধনং।৩

অন্বয়।—পুত্তা মে অত্থি, ধনং মে অত্থি ইতি বালো বিহঞ্ঞতি, অত্তা হি অত্তনো নত্থি কুতো পুত্তো কুতো ধনং।

সংস্কৃত।—পুত্রা মে সন্তি, ধনং মে অস্তি ইতি বালঃ বিহন্যতে, আত্মা হি আত্মনো নাস্তি কুতো পুত্রঃ কুতো ধনং।

অনুবাদ।—'আমার পুত্র আছে, আমার ধন আছে', (পুত্র ও ধন তৃষ্ণা বশতঃ) মূর্খেরা এইরূপ চিন্তা করিয়া যন্ত্রণা ভোগ করে। যখন আপনিই আপনার নহে, তখন পুত্র কিংবা ধন কিরূপ আপনার হইবে?

---

৬১। বুদ্ধঘোষ অর্থ করিয়াছেন কল্যাণমিত্র অন্বেষণকারী

জেতবন - গন্ঠিভেদক চোর

৬৩ যো বালো মঞ্ঞতী বাল্যং পণ্ডিতো বা'পি তেন সো,
বালো চ পণ্ডিতমানী স বে বালোতি বুচ্চতি । ৪

অন্বয় ।—যো বালো অত্তনো বাল্যং মঞ্ঞতী সো তেন বাপি পণ্ডিতো, ( যো ) চ বালো পণ্ডিতমানী স বে বালো তি বুচ্চতি ।

সংস্কৃত ।—যো বালঃ ( আত্মনঃ ) বাল্যং ( মূর্খত্বং ) মন্যতে (জানাতীত্যর্থঃ) স তেনাপি ( পরিমাণেন ) বা পণ্ডিতঃ ( জ্ঞানীত্যর্থঃ ( ; ( যঃ ) চ বালঃ পণ্ডিতমানী স বৈ ( যথার্থমেব ) বাল ইতি উচ্যতে ।

অনুবাদ ।—যে মূর্খ আপনার মূর্খতা অবগত আছে, সে সেই পরিমাণে জ্ঞানী, কিন্তু যে মূর্খ আপনাকে পণ্ডিত বলিয়া বিবেচনা করে তাহাকেই যথার্থ মূর্খ বলা যায় ।

---

শ্রাবস্তী-জেতবন .. উদায়ি থের

৬৪ যাবজীবম্পি চে বালো পণ্ডিতং পয়িরুপাসতি,
ন সো ধম্মং বিজানাতি দব্বী সূপরসং যথা ।৫

অন্বয় ।—বালো যাবজ্জীবম্পি পণ্ডিতংপয়িরুপাসতি চে ( তথাপি ) সো ধম্মং ন বিজানাতি, যথা দব্বী সূপরসং ন বিজানাতি ।

সংস্কৃত ।—যথা দর্ব্বী ( কদাচিদপি ) সূপরসং ন বিজানাতি ( নাস্বাদয়তীত্যর্থঃ ) তথা বালঃ ( মূর্খঃ ) যাবজ্জীবমপি চেৎ পণ্ডিতম্ পর্য্যুপাস্তে তথাপি সঃ ধর্ম্মং ন বিজানাতি ।

---

৬৩। বীল—ধম্মপদ, ৭৮ পৃঃ

অনুবাদ—যেমন দর্ব্বী ( কাষ্ঠ নির্ম্মিত চামচ ) ( চিরকাল সূপরসের মধ্যে থাকিলেও ) কখন সূপরস আস্বাদন করিতে পারে না, সেইরূপ মূর্খ ব্যক্তি চিরজীবন পণ্ডিত-সন্নিধানে বাস করিলেও ধর্ম্ম ( বুদ্ধবচন ) কি তাহা জানিতে পারেন না।

---

শ্রাবস্তী—জেতবন ভদ্দবগ্গিয়

৬৫ মুহুত্তমপি চে বিঞ্ঞূ পণ্ডিতং পয়িরুপাসতি
খিপ্পং ধম্মং[১] বিজানাতি জিব্‌হা সূপরসং যথা। ৬

অন্বয়।—যথা জিব্‌হা ( খিপ্পং সূপরসং বিজানাতি ) বিঞ্ঞূ ( পুদ্‌গলো ) মুহুত্তমপি পণ্ডিতম্ পয়িরুপাসতি চে ( তদা সো ) খিপ্পং ধম্মং বিজানাতি।

সংস্কৃত।—যথা জিহ্বা ক্ষিপ্রং সূপরসং বিজানাতি ( আস্বাদয়তীত্যর্থঃ ), তথা বিজ্ঞঃ ( জনশ্চেৎ ) মুহূর্ত্তমপি পণ্ডিতম্ পর্য্যুপাসতে তদা সঃ ক্ষিপ্রং ধর্ম্মং বিজানাতি।

অনুবাদ।—যেমন জিহ্বা মুহূর্ত্তমধ্যে সূপরসের আস্বাদন অবগত হইতে সমর্থ হয়, সেইরূপ বিজ্ঞ ব্যক্তি পণ্ডিতসন্নিধানে ক্ষণকাল থাকিলেও ধর্ম্ম কি তাহা শীঘ্রই অবগত হইতে পারেন।

---

৬৪,৬৫। মহাভারত ১২দ পর্ব্ব, শ্লোক ১১৮

১। নব লোকোত্তর ধর্ম্ম

বেণুবন সুপ্রবুদ্ধকুষ্ঠি

৬৬ চরন্তি বালা[১] দুম্মেধা অমিত্তেনে'ব অত্তনা
করোন্তা[২] পাপকং কম্মং যং হোতি কটুকপ্ফলং। ৭

অন্বয়।—যং কটুকপ্ফলং হোতি (তং) পাপকং কম্মং করোন্তা দুম্মেধা বালা অমিত্তেনেব অত্তনা চরন্তি।

সংস্কৃত।—যৎ কটুকফলং ভবতি তৎ পাপকং কর্ম্ম কুর্ব্বন্তঃ দুর্ম্মেধসঃ বালা অমিত্রেণৈব আত্মনা চরন্তি।

অনুবাদ।—অল্পমেধা মূর্খ ব্যক্তিগণ, যাহার ফল কটু (তিক্ত) এরূপ পাপকর্ম্ম করিয়া নিজেকেই নিজের শত্রুতে পরিণত করিয়া বিচরণ করে।

---

জেতবন অগ্গিদত্ত কস্সপ

৬৭ ন তং কম্মং কতং সাধু যং কত্বা অনুতপ্পতি
যস্স অস্সুমুখো রোদং বিপাকং পটিসেবতি। ৮

অন্বয়।—তং কম্মং কতং ন সাধু যং কত্বা (পুগ্গলো) অনুতপ্পতি, যস্স (চ) বিপাকং অস্সুমুখো রোদং পটিসেবতি।

সংস্কৃত।—তৎ কর্ম্ম কৃতং ন সাধু যৎ কৃত্বা (জনঃ) অনুতপ্যতে, যস্য (চ) বিপাকং (ফলং) অশ্রুমুখঃ রুদন্ প্রতিসেবতে।

---

৬৬।৬৭ জাতক ৩য় ভাগ, পৃঃ ২৯১

১। চারি ঋষিগণের নিন্দাকারক ব্যক্তি। ২। করোন্তো (ব্রহ্ম)

অনুবাদ।—যে কর্ম করিয়া লোকের অনুতাপ করিতে হয়, (যাহা দুঃখ-দায়ক ও যদ্দ্বারা লোকে নিরয়গামী হয়) এবং যাহার ফল রোদন করিতে করিতে অশ্রুমুখে ভোগ করিতে হয়, সেকর্ম্ম করা ভাল নয়।

---

বেণুবন · সুমন মালাকার

৬৮ তঞ্চ কম্মং কতং সাধু যং কত্বা নানুতপ্পতি
যস্স পতীতো[১] সুমনো বিপাকং পটিসেবতি। ৯

অন্বয়।—তঞ্চ কম্মং কতং সাধু যং কত্বা নানুতপ্পতি যস্স (চ) বিপাকং পতীতো সুমনো (সন্তো) পটিসেবতি।

সংস্কৃত।—তচ্চ কর্ম্ম সাধু কৃতং, যৎ কৃত্বা নানুতপ্যতে যস্য চ বিপাকং প্রতীতঃ (সন্তুষ্টঃ) সুমনাঃ সন্ প্রতিসেবতে।

অনুবাদ।—যে কার্য্য করিলে লোকের অনুতাপ করিতে হয় না (অর্থাৎ যাহা সুখদায়ক) এবং যাহার ফল আনন্দে প্রফুল্লমনে ভোগ করিতে পারা যায় সেই কর্ম্ম করা ভাল (সুন্দর)।

---

জেতবন · উপ্পলবণ্ণা থেরী

৬৯ মাধুবা[২] মঞ্ঞতী বালো যাব পাপং ন পচ্চতি
যদা চ পচ্চতী পাপং[৩] অথ (বালো) দুক্খং নিগচ্ছতি। ১০

অন্বয়।—যাব পাপং ন পচ্চতি (তাবং) বালো (তং) মধুবা মঞ্ঞতী যদা চ পাপং পচ্চতী অথ বালো দুক্খং নিগচ্ছতি।

১। পতিতো (ব্রহ্ম) ২। মধুং। ৩। অকুশল ধর্ম্ম।

৬৯। ১১৯ শ্লোক দ্রষ্টব্য

সংস্কৃত।—যাবৎ পাপং ন পচ্যতে ( তাবৎ ) বালঃ ( তৎ ) মধু ইব মন্যতে, যদা চ পাপং পচ্যতে তদা বালঃ দুঃখং নিগচ্ছতি।

অনুবাদ।—যতক্ষণ পাপ পরিপক্ক না হয় অর্থাৎ যতক্ষণ পাপের ফল না ফলে ততক্ষণ মূর্খ ব্যক্তি তাহাকে মধুর বলিয়া বিবেচনা করে, কিন্তু যখন পাপ ফল প্রদান করে তখন তাহাকে দুঃখ পাইতে হয়।

---

বেণুবন                                        জম্বুক আজীবক

৭০ মাসে মাসে কুসগ্গেন বালো ভুঞ্জেথ[১] ভোজনং
ন সো সংখতধম্মানং কলং অগ্ঘতি সোলসিং। ১১

অন্বয়।—বালো মাসে মাসে কুসগ্গেন ভোজনং ভুঞ্জেথ চে ( তথাপি ) সো সংখতধম্মানং সোলসিং কলং ন অগ্ঘতি।

সংস্কৃত।—বালঃ মাসে মাসে কুশাগ্রেণ ভোজনং ভুঞ্জীত তথাপি সঃ সংখ্যাতধর্ম্মাণাম্ ( জ্ঞাতধর্ম্মাণাম্, তুলিতধর্ম্মাণাম্ ) ষোড়শীং কলাং ন অর্হতি।

অনুবাদ।—মূর্খ ব্যক্তি মাসে মাসে কুশাগ্র দ্বারা অন্ন ভোজন করিলেও যে সকল ব্যক্তি ধর্ম্ম পরিজ্ঞাত আছেন ( ক্ষীণাস্রব ) তাহারা তাঁহাদের ষোড়শাংশের একাংশের উপযুক্ত নহে।

---

১। ভুঞ্জেয্য ( ব্রহ্ম )

৭০। বাল—আজীবক ও নির্গ্রন্থ সম্প্রদায়ভুক্ত সন্ন্যাসী, শারীরিক কৃচ্ছ্র সাধনাই ইহাদের ধর্ম্মের অঙ্গ।

বেণুবন অহিপেত

৭১ ন হি পাপং কতং কম্মং সজ্জু খীরং[1] ব মুচ্চতি,
ডহন্তং[2] বালমন্বেতি ভস্মাচ্ছন্নো ব পাবকো। ১২

অন্বয়।—কতং পাপং কম্মং সজ্জু খীরং ব ন হি মুচ্চতি. ভস্মাচ্ছন্নো পাবকো ব ডহন্তং বালং অন্বেতি।

সংস্কৃত।—কৃতং পাপং কর্ম সদ্যঃ ক্ষীরমিব ন হি মুঞ্চতি (প্রকৃতিং জহাতি), ভস্মাচ্ছন্না পাবক ইব দহন্ বালমন্বেতি।

অনুবাদ।—যেমন সদ্য প্রাপ্ত টাটকা দুগ্ধ শীঘ্র ছাড়ে না (অর্থাৎ বিকৃত হয় না) তেমনি কৃত পাপকর্ম শীঘ্র বিনষ্ট হয় না। উহা ভস্মাচ্ছাদিত পাবকের ন্যায় দহন করিতে করিতে মূর্খকে অনুসরণ করে।

বেণুবন সট্‌ঠিকূট পেত

৭২ যাবদেব অনত্থায এঞত্তং বালস্‌স জাযতি
হন্তি বালস্‌স সুক্কংসং মুদ্ধমস্‌স বিপাতযং[3]। ১৩

অন্বয়।—বালস্‌স এঞত্তং যাবদেব অনত্থায় জাযতি, অস্‌স মুদ্ধম্ বিপাতয়ং বালস্‌স সুক্কংসং হন্তি।

সংস্কৃত।—মূর্খস্য যাবদেব জ্ঞপ্তং জ্ঞানং অনর্থায় জায়তে, অস্য মূর্দ্ধানম্ প্রজ্ঞানাম্ বিপাতয়ন্, মূর্খস্য শুক্লাংশং (সৌভাগ্যমিত্যর্থঃ) হন্তি (নাশয়তি)।

(১) খির (ক্ষীর) (২) দহন্তং (৩) বিপাতয়ং

অনুবাদ।—মূর্খের জ্ঞান ও ঐশ্বর্য্য তাহার অনর্থের কারণ হয়, মূর্খের (প্রজ্ঞারূপ) মস্তকে আঘাত করিয়া তাহার সৌভাগ্য হরণ করে।

---

জেতবন　　　　　　　　　　সুধর্ম্ম থের

৭৩ অসতং ভাবনমিচ্ছেয্য পুরেক্খারঞ্চ[1] ভিক্খুসু
আবাসেসু চ ইস্সরিয়ং পূজা পরকুলেসু চ। ১৪
৭৪ মমেব কতমঞ্ঞন্তু গিহী-পব্বজিতা উভো,
মমেবাতিবসা অস্সু কিচ্চাকিচ্চেসু কিস্মিচি,
ইতি বালস্স সঙ্কপ্পো ইচ্ছা মানো চ বড্ঢতি। ১৫

অন্বয়।—(বালো) অসতং ভাবনমিচ্ছেয্য, ভিক্খুসু পুরেক্খারং (ইচ্ছেয্য), আবাসেসু চ ইস্সরিয়ং (ইচ্ছেয্য), পরকুলেসু চ পূজা, (ইচ্ছেয্য)। গিহী পব্বজিতা উভো মমেব কতমঞ্ঞন্তু কিস্মিচি কিচ্চাকিচ্চেসু মমেব অতিবসা অস্সু, ইতি বালস্স সঙ্কপ্পো। ইচ্ছা মানো চ (অস্স) বড্ঢতি।

সংস্কৃত।—(বালঃ) অসৎ ভাবনম্ ইচ্ছেৎ, ভিক্ষুষু পুরস্কারং (ইচ্ছেৎ) আবাসেষু (বিহারেষু) চ ঐশ্বর্য্যং (ইচ্ছেৎ) পরকুলেষু চ পূজাং (ইচ্ছেৎ)। গৃহী প্রব্রজিতঃ উভৌ মমৈব কৃতং মন্যেতাম্ কেষুচিৎ কৃত্যাকৃত্যেষু মমৈব অতিবশৌ স্তাম্, ইতি বালস্য সঙ্কল্পঃ ইচ্ছা (বাসনা) মানশ্চ (অভিমানশ্চ) বর্দ্ধতে।

---

১। পুরক্খারং

অনুবাদ।—মূর্খ ভিক্ষু যে বস্তু বিদ্যমান নাই, এরূপ বস্তুলাভের ইচ্ছা করে, ভিক্ষুপরিবার মধ্যে শ্রেষ্ঠত্ব লাভের ইচ্ছা করে, সংঘ বা বিহার মধ্যে কর্তৃত্ব করিতে ইচ্ছা করে, পরকুলের মধ্যে (অন্য লোকের পরিবার মধ্যে) পূজা লাভ করিতে ইচ্ছা করে, গৃহী এবং প্রব্রজিতগণ উভয়েই 'ইহা আমি করিয়াছি' এরূপ বিবেচনা করুক, সকল ক্ষুদ্র ও মহৎ কার্য্য অনুষ্ঠান সময়ে তাহার অনুমতি গ্রহণ করুক ও বশবর্ত্তী হউক, যে মূর্খ ভিক্ষু এইরূপ সঙ্কল্প করে, তাহার ইচ্ছা ও অহঙ্কার বর্দ্ধিত হইতে থাকে।

---

জেতবন ... বনবাসিকতিস্স থের

৭৫ অঞ্ঞা হি লাভূপনিসা অঞ্ঞা নিব্বানগামিনী,
এবমেতং অভিঞ্ঞায় ভিক্খু বুদ্ধস্স সাবকো
সক্কারং[১] নাভিনন্দেয্য বিবেকমনুব্রূহয়ে। ১৬

অন্বয়।—অঞ্ঞা হি লাভূপনিসা অঞ্ঞা নিব্বানগামিনী, বুদ্ধস্স সাবকো ভিক্খু এবমেতং অভিঞ্ঞায় সক্কারং ন অভিনন্দেয্য বিবেকমনুব্রূহয়ে।

---

উপনিসা—প্রতিপদা

১। চারি প্রত্যয় সৎকার যিনি ইচ্ছা করেন না, চারিপ্রত্যয়—চীবর, পিণ্ডপাত, শয়নাসন এবং ভৈষজ্য।

সংস্কৃত।—অন্যা হি লাভোপনিষৎ, অন্যা নির্ব্বাণগামিনী। বুদ্ধস্য শ্রাবকঃ ভিক্ষুঃ এবং অভিজ্ঞায় সৎকারং ন অভিনন্দেৎ (প্রার্থয়েত), 'বিবেকম্'[২] 'অনুবৃংহয়েৎ'।

অনুবাদ।—লাভের পথ এক, নির্ব্বাণের পথ আর, বুদ্ধশিষ্য ভিক্ষু ইহা জানিয়া সম্মান আকাঙ্ক্ষা করেন না, বিবেক অবলম্বনপূর্ব্বক বিহার করেন অর্থাৎ সংসার, অসচ্চিন্তা, এবং উপাধি পরিত্যাগ করিয়া নির্ব্বাণ অনুসন্ধান করেন।

বালবগ্‌গো পঞ্চমো

---

২। 'বিবেক' অর্থে সদসৎ বিচার। কিন্তু বৌদ্ধশাস্ত্রে ইহা ভিন্ন অর্থে ব্যবহৃত হয়। বিবেক তিন প্রকার। কায় বিবেক, চিত্তবিবেক ও উপাধি বিবেক। কায় বিবেক—নির্জ্জন বাস, চিত্তবিবেক—অষ্ট সমাপত্তি, উপাধি বিবেক—নির্ব্বাণ।

# পণ্ডিতবগ্গো

## (ছট্ঠো)

জেতবন — রাধ থের

৭৬ নিধীনং ব পবত্তারং যং পস্সে বজ্জদস্সিনং,
নিগ্গয্হবাদিং[১] মেধাবিং তাদিসং পণ্ডিতং ভজে,
তাদিসং ভজমানস্স সেয্যো হোতি ন পাপিয়ো। ১

অন্বয়।—নিধীনং পবত্তারং ব বজ্জদস্সিনং নিগ্গয্হবাদিং মেধাবিং যং পস্সে, তাদিসং পণ্ডিতং ভজে, তাদিসং (পুগ্গলং) ভজমানস্স সেয্যো হোতি ন পাপিয়ো (হোতি)।

সংস্কৃত।—নিধীনাং প্রবক্তারম্ ইব বর্জ্যদর্শিনং নিগৃহ্যবাদিনং মেধাবিনং যং পশ্যেৎ তাদৃশং পণ্ডিতং ভজেৎ তাদৃশং পুরুষং ভজমানস্য শ্রেয়ঃ ভবতি ন পাপীয়ঃ ভবতি।

অনুবাদ।—গুপ্তধনপ্রদর্শকের ন্যায়, যিনি বর্জনীয় বিষয় দেখাইয়া দেন, যিনি দোষ দেখিলে ভর্ৎসনা করেন, যিনি মেধাবী এরূপ পণ্ডিত ব্যক্তিকে অনুসরণ করিবে, তাদৃশ ব্যক্তিকে (আচার্যকে) অনুসরণ করিলে (অন্তেবাসিকের) অমঙ্গল হয় না, মঙ্গলই হয়।

---

১। 'নিগ্গয্হবাদি' অর্থাৎ 'যিনি দোষ দেখিলে তাহার প্রশ্রয় না দিয়া ভর্ৎসনা করেন'।

৭৬। জাতক, ২য় ভাগ, ১৬৭, থেরগাথা পৃঃ ৯৯।

জেতবন　　　　　　　　　　অস্‌সজিপুনব্বসুক

৭৭　ওবদেয্যানুসাসেয্য অসব্‌ভা[১] চ নিবারয়ে,
সতং হি সো পিযো হোতি অসতং হোতি অপ্পিয়ো। ২

অন্বয়।—( পণ্ডিতো ) ওবদেয্য অনুসাসেয্য অসব্‌ভা চ নিবাবয়ে সো হি সতং পিযো হোতি, অসতং অপ্পিয়ো ( হোতি )।

সংস্কৃত।—পণ্ডিতঃ অববদেৎ, অনুশিষ্যাৎ 'অসভ্যাৎ' ( অন্যায়াচবণাৎ ) চ নিবারয়েৎ, স হি সতাং প্রিয়ো ভবতি, অসতাং চ অপ্রিয়ো ভবতি।

অনুবাদ।—পণ্ডিত ব্যক্তি তিরস্কার করিবেন, শাসন করিবেন, অন্যায়াচবণ হইতে নিবৃত্ত কবিবেন ( অকুশল ধর্ম হইতে নিবৃত্তি ও কুশল ধর্মে প্রতিষ্ঠা )। এরূপ ব্যক্তি নিশ্চিত সৎলোকেব প্রিয়পাত্র হইবেন এবং অসৎ লোকের অপ্রিয় হইবেন।

---

জেতবন　　　　　　　　　　ছন্ন থেব

৭৮　ন ভজে পাপকে মিত্তে ন ভজে পুবিসাধমে,
ভজেথ মিত্তে কল্যাণে ভজেথ পুবিসুত্তমে। ৩

অন্বব।—পাপকে মিত্তে ন ভজে, পুবিসাধমে ( মিত্তে ) ন ভজে, কল্যাণে মিত্তে ভজেথ, পুবিসুত্তমে ( মিত্তে ) ভজেথ।

সংস্কৃত।—পাপকানি মিত্রাণি ন ভজেৎ, পুরুষাধমানি ( মিত্রাণি )

---

১। 'অসব্‌ভা,—এখানে 'অসভ্য, শব্দের অর্থ—বাহা করা ঠিক নহে। ইহাই উহাব মূল অর্থ।

ন ভজেৎ। কল্যাণানি মিত্রাণি ভজেৎ, পুরুষোত্তমানি ( মিত্রাণি ) চ ভজেৎ।

অনুবাদ—পাপী মিত্রকে ভজনা করিবে না, পুরুষাধমকে ভজনা করিবে না, কল্যাণমিত্রকে ভজনা করিবে, পুরুষোত্তমকে ভজনা করিবে।

---

জেতবন • মহাকপ্পিন থের

৭৯ ধম্মপীতী[১] সুখং সেতি বিপ্পসন্নেন চেতসা,
অরিযপ্পবেদিতে ধম্মে সদা রমতি পণ্ডিতো। ৪

অন্বয়।—ধম্মপীতী বিপ্পসন্নেন চেতসা সুখং সেতি, পণ্ডিতো অরিয়প্প—বেদিতে ধম্মে সদা রমতি।

সংস্কৃত।—ধর্ম্মপীতীঃ বিপ্রসন্নেন চেতসা সুখং শেতে, পণ্ডিতঃ আর্য্য-প্রবেদিতে ধর্ম্মে সদা রমতে।

অনুবাদ।—ধর্ম্মপানকারী অর্থাৎ ধার্ম্মিক ব্যক্তি সুখে প্রসন্নান্তঃকরণে (চারি ঋদ্ধি পথে) বাস করেন, পণ্ডিত ব্যক্তি 'আর্যগণ, (অর্থাৎ বৌদ্ধসাধনমার্গে আরূঢ় ব্যক্তিগণ) কর্ত্তৃক প্রদর্শিত ধর্ম্মে সর্ব্বদা বিচরণ করেন।

---

৭৯। ধম্মপীতী—ধম্ম-পায়কো, নব লোকোত্তর ধর্ম্মপালনকারী।

১। ধম্মপিতি ( ব্রহ্ম ) ৭৮। পাপী মিত্র—যিনি কায, বাক্য, ও মনের দ্বারা অকুশল কর্ম্ম করেন।

জেতবন পণ্ডিত সামণের

৮০ উদকং হি নযন্তি নেত্তিকা
উসুকারা নমযন্তি তেজনং
দারুং নমযন্তি তচ্ছকা
অত্তানং দমযন্তি[১] পণ্ডিতা। ৫

অন্বয়।—নেত্তিকা হি উদকং নয়ন্তি, উসুকারা তেজনং নময়ন্তি, তচ্ছকা দারু নময়ন্তি, ( তথা ) পণ্ডিতা অত্তানং দময়ন্তি।

সংস্কৃত। নেতৃকা হি উদকং নয়ন্তি, ইষুকারাস্তেজনং নময়ন্তি, তক্ষকাঃ দারুং নময়ন্তি, ( তথা ) পণ্ডিতা আত্মানং দময়ন্তি।

অনুবাদ।—মৃত্তিকাখননকারিগণ জলকে ( ইচ্ছানুরূপ ) লইয়া যায়, বাণপ্রস্তুতকারীরা বাণকে ( যেরূপ ইচ্ছা ) নমিত করে, ( সেইরূপ ) পণ্ডিতগণ আপনাকে ( নিজ মনকে ) যেরূপ ইচ্ছা চালিত ( দমন ) করেন।

---

জেতবন ভদ্দীয় থের

৮১ সেলো যথা একঘনো[২] বাতেন ন সমীরতি
এবং নিন্দাপসংসাসু ন সমিঞ্জন্তি পণ্ডিতা। ৬

অন্বয়।—যথা একঘনো সেলো বাতেন ন সমীরতি, এবং পণ্ডিতা নিন্দাপসংসাসু ন সমিঞ্জন্তি।

---

১। দময়ন্তি ২। একঘন

সংস্কৃত।—যথা একঘনঃ শৈলঃ বাতেন ন সমীর্য্যন্তে, এবং পণ্ডিতাঃ নিন্দাপ্রশংসাসু ন সমীর্য্যন্তে ( বিচলিতা ভবন্তি )।

অনুবাদ।—যেমন ঘন প্রস্তরময় কঠিন পর্ব্বত বায়ুতে বিচলিত হয় না, সেইরূপ পণ্ডিতগণ নিন্দা ও প্রশংসাতে ( অষ্টলোকধর্ম্মে ) বিচলিত হন না।

---

জেতবন ... কাণমাতু

৮২ যথাপি রহদো গম্ভীরো বিপ্পসন্নো অনাবিলো
এবং ধম্মানি সুত্বান বিপ্পসীদন্তি পণ্ডিতা। ৭

অন্বয়।—যথাপি গম্ভীরো রহদো বিপ্পসন্নো অনাবিলো, এবং পণ্ডিতা ধম্মানি সুত্বান বিপ্পসীদন্তি।

সংস্কৃত।—যথাপি গম্ভীরঃ হ্রদঃ, বিপ্রসন্নঃ অনাবিলঃ এবং পণ্ডিতা ধর্ম্মান শ্রুত্বা বিপ্রসীদন্তি।

অনুবাদ।—গভীর হ্রদ যেমন নির্ম্মল ও প্রশান্ত, পণ্ডিত ব্যক্তিও তদ্রূপ ধর্ম্ম শ্রবণ করিয়া ( ধর্ম্মমার্গে প্রবেশ করিয়া ) স্থির ও প্রশান্ত হইয়া থাকেন।

---

জেতবন পঞ্চসতভিক্খু

৮৩ সব্বত্থ বে সপ্পুরিসা চজন্তি,[১]
ন কামকামা লপয়ন্তি সন্তো,

---

১। বজন্তি

সুখেন ফুট্‌ঠা অথবা দুখেন
ন উচ্চবাচ্যং পণ্ডিতা দস্‌সযন্তি । ৮

অন্বয় ।—সপ্পুরিসা সব্বথ বে চজন্তি, সন্তো কামকামা ( সন্তো ) ন লপয়ন্তি ; সুখেন অথবা দুখেন ফুট্‌ঠা পণ্ডিতা উচ্চাবচং ন দস্‌সয়ন্তি ।

সংস্কৃত ।—সৎপুরুষাঃ সর্ব্বত্র বৈ ত্যজন্তি, সন্তঃ ( সাধবঃ ) কামকামাঃ ( সন্তঃ ) ন লপন্তি, সুখেন অথবা দুঃখেন স্পৃষ্টাঃ পণ্ডিতা উচ্চাবচং ন দর্শয়ন্তি ।

অনুবাদ ।—পণ্ডিত ব্যক্তি পঞ্চস্কন্ধাদিতে আসক্তি ত্যাগ করেন, সাধু ব্যক্তি কাম্য বস্তুর বিষয় আলাপ করেন না, সুখে অথবা দুঃখে পড়িয়া তাঁহারা উচ্চাবচ অর্থাৎ উন্নত বা অবনত আকার ধারণ করেন না ।

---

জেতবন　　　　ধম্মিক থের

৮৪ ন অত্তহেতু ন পরস্‌স হেতু
ন পুত্তমিচ্ছে ন ধনং ন রট্‌ঠ্যং
ন ইচ্ছেয্য অধম্মেন সমিদ্ধিমত্তনো
স সীলবা পঞ্‌ঞবা ধম্মিকো সিযা ।৯

অন্বয় ।—( যো ) ন অত্তহেতু ন ( চ ) পরস্‌স হেতু ন পুত্তমিচ্ছে ন ধনং ( ইচ্ছে ) ন রট্‌ঠং ইচ্ছে, ন অধম্মেন অত্তনো সমিদ্ধিমিচ্ছেয্য, স সীলবা পঞ্‌ঞবা ধম্মিকো ( চ ) সিয়া ।

সংস্কৃত।—যো ন আত্মহেতোঃ ন চ পরস্য হেতোঃ পুত্রমিচ্ছেৎ, ধনম্ ইচ্ছেৎ, রাষ্ট্রমিচ্ছেৎ, ন, অধর্মেণ আত্মনঃ সমৃদ্ধিমিচ্ছেৎ, স শীলবান্ প্রজ্ঞাবান্ ধার্মিকশ্চ স্যাৎ।

অনুবাদ।—যিনি আপনার কিংবা পরের জন্য পুত্র বা ধন বা রাজ্য কিছুই ইচ্ছা করেন না, যিনি অধর্ম দ্বারা আপনার সমৃদ্ধি ইচ্ছা করেন না, তিনি শীলসম্পন্ন, প্রজ্ঞাবান্ এবং ধার্মিক হয়েন।

---

জেতবন .. ধম্মসবণ

৮৫ অপ্পকা তে মনুস্সেসু যে জনা পারগামিনো,
অথায়ং ইতরা পজা তীরমেবানুধাবতি। ১০

৮৬ যে চ খো সম্মদক্খাতে ধম্মে ধম্মানুবত্তিনো
তে জনা পারমেস্সন্তি মচ্চুধেয্যং সুদুত্তরং। ১১

অন্বয়।—মনুস্সেসু যে জনা পারগামিনো তে অপ্পক, অথ ইতরা পজা তীরমেবানুধাবতি। যে চ খো ধম্মে সম্মদক্খাতে (সতি) ধম্মানুবত্তিনো (হোন্তি) তে জনা সুদুত্তরং মচ্চুধেয্যং পারমেস্সন্তি।

সংস্কৃত।—মনুষ্যেষু যে জনাঃ পারগামিনঃ তে অল্পকাঃ, অথ ইতরা প্রজাঃ (জনা ইতি যাবৎ) তীরমেবানুধাবন্তি। যে চ খলু ধর্মে সম্যগাখ্যাতে (সতি) ধর্মানুবর্তিনো ভবন্তি, তে জনাঃ সুদুস্তরস্য মৃত্যুধেয়স্য পারমেষ্যন্তি।

---

৮৫। পার—নির্বাণ, তীর—সক্কায়দিট্ঠি

অনুবাদ।—মনুষ্যগণের মধ্যে অতি অল্পসংখ্যক ব্যক্তি নির্ব্বাণ সাগবেব পাবগামী হইতে পাবেন, অবশিষ্ট ব্যক্তিগণ কেবল তীবে দৌড়িতে থাকে (অজ্ঞানতা মধ্যে বিচবণ কবে)। যাঁহাবা উত্তমরূপে ব্যাখ্যাত ধর্ম্মেব অনুসবণ করেন, তাঁহারা নিশ্চিত সুদুস্তর (দুবতিক্রম) যমবাজ্য অতিক্রমপূর্ব্বক নির্ব্বাণ লাভ কবেন।

---

জেতবন পঞ্চসত আগন্তুক ভিকখু

৮৭ কণ্‌হং ধর্ম্মং বিপ্পহায সুক্কং ভাবেথ পণ্ডিতো,
ওকা অনোকং আগম্ম বিবেকে যথ দূরমং। ১২

৮৮ তত্রাভিবতিমিচ্ছেয্য, হিত্বা কামে অকিঞ্চনো
পবিযোদপেয্য অত্তানং চিত্তক্লেসেহি পণ্ডিতো।

অন্বয়।—পণ্ডিতো কণহং ধম্মং বিপ্পহায় সুক্কং (ধম্মং) ভাবেথ, ওকা অনোকং আগম্ম যথ দূবমং তত্র বিবেকে অভিবতিং ইচ্ছেয্য, কামে হিত্বা অকিঞ্চনো (সন্তো) পণ্ডিতো চিত্তক্লেসেহি অত্তানং পরিয়োদপেয্য।

সংস্কৃত।—পণ্ডিতঃ 'কৃষ্ণ ধর্ম্মং' বিগ্রহায় ওকাৎ (গৃহাৎ) অনোকং আগম্য 'শুক্লং ধর্ম্মং' ভাবয়ত যত্র দূবমং' (আনন্দহীনত্বং এবাস্তীতি) তত্র 'বিবেকে' নির্ব্বাণে অভিবতিং ইচ্ছেৎ, কামান্‌ হিত্বা অকিঞ্চনঃ (সন্‌) পণ্ডিতঃ 'চিত্তক্লেশৈঃ' আত্মানং পর্য্যবদাপয়েৎ।

অনুবাদ।—পণ্ডিত ব্যক্তি সংশরেব (কৃষ্ণবর্ণ) দুঃখময় জীবন পবিত্যাগ কবিযা প্রব্রজ্যা অবলম্বনপূর্ব্বক (শুক্লবর্ণ) বৈবাগ্যপূর্ণ পুণ্যময়

জীবন যাপন করেন, যে বিবেক (নির্ব্বাণ) লাভ দুষ্কর, পণ্ডিত ব্যক্তি বাসনাসমূহ পরিত্যাগ করিয়া চিত্তের মলিনতা পরিহার পূর্ব্বক সেই বিবেকে অভিরমণ করেন।

---

৮৯ যেসং সম্বোধিঅঙ্গেসু সম্মা চিত্তং সুভাবিতং
আদানপটিনিসস্‌গ্‌গে অনুপাদায যে রতা
খীনাসবা জুতীমন্তো[১] তে লোকে পরিনিব্বুতা। ১৪

অন্বয়।—যেসং চিত্তং সম্বোধি অঙ্গেসু সম্মা সুভাবিতং, আদানপটিনিস্‌সগ্‌গে যে অনুপাদায় রতা, খীনাসবা জুতীমন্তো তে লোকে পরিনিব্বুতা।

সংস্কৃত।—যেষাং চিত্তং 'সম্বোধ্যঙ্গেষু' 'সম্যক্ সুভাবিতম্ আদান-প্রতিনিঃসর্গে যে অনুপাদায় রতাঃ (রমন্তে, আনন্দময়ভবন্তীত্যর্থঃ) ক্ষীণাশ্রবাঃ জ্যোতিষ্মন্তঃ, তে লোকে (ইহলোকে এব) পরিনির্বৃতাঃ (মুক্তাঃ ভবন্তি)।

অনুবাদ।—যাঁহাদের চিত্ত সপ্ত বোধিস্থানে (সম্বোধ্যাঙ্গে) সুপ্রতিষ্ঠিত, যাঁহারা উপাদান পরিত্যাগ পূর্ব্বক অনুপদানে রত তাঁহারই ইহলোকে ক্ষীণাস্রব, জ্যোতিষ্মান্ এবং পরিনির্ব্বাণ প্রাপ্ত হন। (তাঁহারা ইহজন্মে ক্লেশ-নির্ব্বাণ লাভ ও দেহত্যাগে অনুপাধিশেষ নির্ব্বাণ প্রাপ্ত হন।)

পণ্ডিতবগ্‌গো ছট্‌ঠো।

---

১। জুতি-জুতিমন্তা.

# অরহন্তবগ্‌গো

( সত্তমো )

জীবকের আম্রবনে .. জীবক

৯০ গতদ্ধিনো বিসোকসস্‌ বিপ্পমুত্তসস্‌ সব্‌বধি[1]

সব্‌বগন্থপ্পহীণসস্‌ পরিলাহো[2] ন বিজ্জতি। ১

অন্বয়।—গতদ্ধিনো বিসোকস্‌স সব্বধি বিপ্পমুত্তস্‌স সর্ব্বগন্থপ্পহীণস্‌স ( জনস্‌স ) পরিলাহো ন বিজ্জতি।

সংস্কৃত।—গতাধ্বনঃ, বিশোকস্য, 'সর্ব্বধা' বিপ্রমুক্তস্য সর্ব্বগ্রন্থপ্রহীণস্য জনস্য পরিদাহো ( দুঃখম ) ন বিদ্যতে।

অনুবাদ।—যাঁহার পথ চলা শেষ হইয়াছে, অর্থাৎ যিনি গন্তব্য স্থানে পৌঁছিয়াছেন, যিনি বিগতশোক হইয়াছেন, যিনি সর্ব্ব প্রকারে মুক্ত হইয়াছেন ( পঞ্চস্কন্ধ হইতে ) এবং যাঁহার সকল গ্রন্থি ছিন্ন হইয়াছে তাঁহার কোন দুঃখ নাই।



বেণুবন মহাকস্‌সপ

৯১ উয্যুঞ্জন্তি সতীমন্তো[3] ন নিকেতে রমন্তি তে,

হংসা ব পল্ললং হিত্বা ওকমোকং জহন্তি তে। ২

অন্বয়।—তে সতীমন্তো উয্যুঞ্জন্তি, নিকেতে ন রমন্তি, পল্ললং হিত্বা হংসা ব তে ওকমোকং জহন্তি।

---

১ সব্বধী ২। পরিলাহো—দ্বিবিধ, কায়িক ও চৈতসিক। সতি—'সব্বধি'—অর্থাৎ 'সর্ব্বপ্রকারে' সর্ব্ববিষয়ে' এই শব্দটীর সংস্কৃত প্রতিবাক্য Childers দিতে পারেন নাই। 'সর্ব্বধার' সহিত ইহার কতক সাদৃশ্য আছে। এজন্য আমরা ঐরূপ অর্থই করিলাম।

সংস্কৃত।—তে 'স্মৃতিমন্তঃ' (একাগ্রমনসঃ সন্তঃ) উদ্যুঞ্জন্তি (ধর্ম্মাভ্যাসে উদ্যোগিনো ভবন্তি), নিকেতে (আবাসে) ন রমন্তে, (মোদন্তে, মুদমাপ্নুবন্তি, (পবন্ত) পল্বলং হিত্বা (প্রস্থিতা ইতি শেষঃ) হংসা ইব তে (অর্হন্তঃ) ওকমোকং জহতি (ত্যজন্তি)।

অনুবাদ।—যাঁহারা একাগ্রমনে ধর্ম্মাভ্যাসে নিরত রহেন, গৃহ-সুখে আনন্দলাভ করেন না; হংসগণ যেমন পুষ্করিণী ত্যাগ করিয়া চলিয়া যায়, তাঁহারা (ক্ষীণাস্রবগণ) সেইরূপ গৃহ ত্যাগ করিয়া চলিয়া যান।

---

জেতবন বেলট্ঠিসীস

৯২ যেসং সন্নিচযো[১] নত্থি যে পরিঞ্ঞাতভোজনা
সুঞ্ঞতো অনিমত্তো চ বিমোক্খো[২] যস্স গোচরো
আকাসে ব সকুন্তানং গতি তেসং[৩] দুরন্নয়া। ৩

অন্বয়।—যেসং সন্নিচয়ো নত্থি, যে পরিঞ্ঞাতভোজনা সুঞ্ঞতো অনিমিত্তো চ বিমোক্খো যস্স গোচরো, আকাশে সকুন্তানং ব তেসং গতি দুরন্নয়া।

---

৯২। 'পরিঞ্ঞাতভোজনা'—বৌদ্ধধর্ম্মে ভোজন বিষয়ে তিনটী 'পরিঞ্ঞা (পরিজ্ঞা কথিত হইয়াছে। বিস্তৃত বিবরণের জন্য পরিশিষ্ট দেখুন।

১। সন্নিচয়—(১) কর্ম্মসন্নিচয় কুশল অকুশল কর্ম্ম, (২) প্রত্যয় সন্নিচয় চতুর্বিধ প্রত্যয়।

২। বিমোখো ৩। যেসং

সংস্কৃত।—যেষাং সন্নিচয়ঃ ( অর্থসঞ্চয় ইত্যর্থঃ ) নাস্তি, যে পরিজ্ঞাত-ভোজনাঃ; শূন্যতারূপঃ অনিমিত্তশ্চ বিমোক্ষঃ যেষাং গোচরঃ, আকাশে শকুন্তানাম্ ইব তেষাং গতিঃ দুরন্বয়া।

অনুবাদ।—যাঁহার কোন বস্তুর সঞ্চয় নাই, যিনি 'পরিজ্ঞা'ত্রয়ের সহিত ভোজন করেন, শূন্যতারূপ ও অনিমিত্ত বিমোক্ষ (অর্থাৎ নির্ব্বাণ) যাঁহার গোচরীভূত হইয়াছে, আকাশে পক্ষিগণের পদনিক্ষেপ যেমন নিরূপণ করা যায় না, তাঁহাদিগের (ক্ষীণাস্রবগণের) গতিও সেইরূপ নিরূপণ করা যায় না।

---

বেণুবন　　　　　　　　অনুরুদ্ধ থের

৯৩ যস্সা'সবা পরিক্খীণা আহারে চ অনিস্সিতো
সুঞ্ঞতো অনিমিত্তো চ বিমোক্খো যস্স গোচরো
আকাসে'ব সকুন্তানং পদং তস্স দুরন্নযং। ৪

অন্বয়।—যস্স আসবা পরিক্খীণা, ( যো ) চ আহারে অনিস্সিতো সুঞ্ঞতো অনিমিত্তো চ বিমোক্খো যস্স গোচরো আকাশে সকুন্তানং ব তস্স পদং দুরন্নযং।

সংস্কৃত।—যস্য 'আশ্রবাঃ' ( কামাদিদোষাঃ ) পরিক্ষীণাঃ, যশ্চ আহারে অনিঃসৃত, শূন্যতঃ অনিমিত্তশ্চ বিমোক্ষঃ যস্য গোচরঃ, আকাশে শকুন্তানামিব তস্য পদং দুরন্বয়ম্।

---

৯৩। সুঞ্ঞতো—রাগ, দ্বেষ ও মোহের অভাবই শূন্যতা। অনিমিত্তো—রাগাদি নিমিত্তের অভাবই অনিমিত্ত। রাগ দ্বেষাদি হইতে মুক্তিই বিমোক্ষ।

অনুবাদ।—যাঁহার আস্রব সকল ( কাম, ভব, দৃষ্টি ও অবিদ্যা ) ক্ষয় প্রাপ্ত হইয়াছে, যিনি 'আহার' চতুষ্টয়ের বশীভূত নহেন, শূন্যতারূপ ও অনিমিত্ত বিমোক্ষ যাঁহার গোচরীভূত হইয়াছে, আকাশে পক্ষিগণের গতি যেমন দুর্জ্ঞেয়, তাঁহার গতিও সেইরূপ দুর্জ্ঞেয়।

---

পূর্ব্বারাম .... মহাকচ্চায়ন

৯৪ যস্সিন্দ্রিযানি সমথং গতানি,
অস্সা যথা সারথিনা সুদন্তা,
পহীনমানস্স্ অনাসবস্স্
দেবাপি তস্স্ পিহযন্তি তাদিনো। ৫

অন্বয়।—সুদন্তা অস্সা সারথিনা যথা, যস্স ইন্দ্রিয়ানি সমথং গতানি, তাদিনো পহীনমানস্স অনাসবস্স তস্স দেবাপি পিহযন্তি।

সংস্কৃত।—সুদান্তা অশ্বাঃ সারথিনা যথা ( ইব ) যস্য ইন্দ্রিয়াণি 'শমথং' (শান্ততামিত্যর্থঃ) গতানি, প্রহীণমানস্য গতাভিমানস্য অনাস্রবস্য নিষ্কলুষস্য তস্য জনস্য ( ভাগ্যায ) দেবা অপি স্পৃহয়ন্তি।

অনুবাদ।—সারথি যেমন অশ্বগণকে দমন করে, সেইরূপ যিনি ইন্দ্রিয়গণকে শান্ত করিয়াছেন, তাদৃশ নিরভিমান নিষ্কলুষ (আস্রব-শূন্য) পুরুষকে দেবতারাও ঈর্ষ্যা করেন (অর্থাৎ তাঁহার অবস্থা কামনা করেন )।

---

জেতবন · সারিপুত্ত থেব

৯৫ পঠবীসমো নো বিরুজ্ঝতি
ইন্দখীলুপমো তাদি সুব্বতো
বহ্দো'ব অপেতকদ্দমো
সংসাবা ন ভবন্তি তাদিনো। ৬

অন্বয়।—তাদি ( নো ) সুব্বতো পঠবীসমো ইন্দখীলূপমো নো বিরুজ্ঝতি ( সো ) অপেতকদ্দমো বহ্দো ব, তাদিনো সংসারা ন ভবন্তি।

সংস্কৃত।—তাদৃক্ সুব্রতঃ 'পৃথিবীসমঃ' 'ইন্দ্রকীলপমোঃ' নো বিরুধ্যতে ( শুভাশুভয়োঃ মানাপমানয়োশ্চ বিবোধী ন ভবতীত্যর্থঃ ), স অপেতকর্দ্দমঃ হ্রদ ইব ( নির্ম্মলঃ শান্তশ্চ ভবতি ), তাদৃশস্য ( অর্হতঃ ) সংসাবাঃ ( জন্মানি ইত্যর্থঃ ) ন ভবন্তি।

অনুবাদ।—তাদৃশ সুব্রত পুরুষ ( ক্ষীণাসব ভিক্ষু ) পৃথিবী এবং ইন্দ্রকীলেব ন্যায় শুভাশুভে ও শত্রুমিত্রে সমভাবাপন্ন, অনুবাগ বা বিবাগ-

---

'পঠবীসমো' ইন্দখীলুপমো'—'পৃথিবীর' সমান ও 'ইন্দ্রকীলোপম' বলিলে সচরাচর 'ধৈর্য্যশালী' ও 'দৃঢ়' এইরূপ অর্থ বুঝাইয়া থাকে, কিন্তু বুদ্ধঘোষ অন্যরূপ অর্থ করিয়াছেন। তিনি লিখিয়াছেন, "যেমন লোকে পৃথিবীর উপর পবিত্র গন্ধমাল্যাদি নিক্ষেপ করে, অপবিত্র মূত্রপুরীষাদিও নিক্ষেপ করে, অথবা যেমন বালকাদি নগরদ্বারে প্রতিষ্ঠিত ইন্দ্রকীলে মলমূত্র ত্যাগ করে ও অপর কেহ প্রণত হইয়া গন্ধমাল্যাদি দ্বারা তাহার সৎকার করে, তথাপি যেমন তাহাতে পৃথিবীর এবং ইন্দ্রকীলের অনুরাগ বা বিরাগ কিছুই জন্মে না, সেইরূপ ক্ষীণকল্মষ ভিক্ষু 'ইহারা বাস্ত্রবস্ত্রাদি দ্বারা আমার সৎকার করিল এবং ইহারা তাহা করিল না' এই ভাবিয়া সৎকারকারী বা অসৎকারকারীর উপর সন্তুষ্ট বা বিরোধী হন না।' সুতরাং সাধু ভিক্ষুগণকে পৃথিবীর সহিত ও ইন্দ্রকীলের সহিত তুলনা করায়, তাঁহারা শুভ ও অশুভে অবিকারী এবং শত্রুমিত্রে সমভাবাপন্ন, এই অর্থই বুঝাইতেছে।

শূন্য, তিনি পঙ্কহীন হ্রদের ন্যায় নির্ম্মল এবং শান্ত। রাগ-ক্রোধাদিরূপ মলিনতা তাঁহার থাকে না, তাদৃশ ব্যক্তিকে সংসারে পুনরাবর্ত্তন করিতে হয় না।

---

জেতবন ... কোসম্বিভাসিত তিস্‌স থের সামণের

৯৬ সন্তং তসস্‌ মনং হোতি সন্তা বাচা চ কম্মঞ্চ,
সম্মদঞ্ঞা বিমুত্তসস্‌ উপসন্তসস্‌ তাদিনো। ৭

অন্বয়।—সম্মদঞ্ঞা বিমুত্তস্‌স উপসন্তসস্‌ (খীণাসব সমনস্‌স) তাদিনো তস্‌স মনং সন্তং হোতি। বাচা চ সন্তা (হোতি) কম্মঞ্চ (সন্তং হোতি)।

সংস্কৃত।—সম্যক্‌প্রজ্ঞয়া (সম্যক্‌জ্ঞানেন) বিমুক্তস্য উপশান্তস্য তাদৃশস্য তস্য অর্হতঃ মনঃ সৎ ভবতি, বাক্‌ চ সতী ভবতি, কর্ম্ম চ সত্যং ভবতি।

অনুবাদ।—সম্যক জ্ঞান দ্বারা মুক্তিপ্রাপ্ত, তাদৃশ ধীর (রাগাদি উপশম হেতু উপশান্ত) ব্যক্তিগণের (খীনাশ্রবগণের) চিত্ত প্রশান্ত হয়, বাক্য শান্ত হয় এবং কর্ম্মও শান্ত হইয়া যায়।

---

জেতবন ... সারিপুত্র থের

৯৭ অসস্‌দ্ধো অকতঞ্ঞূ চ সন্ধিচ্ছেদো চ যো নরো,
হতাবকাসো বন্তাসো সবে উত্তমপোরিসো। ৮

অন্বয়।—যো নরো অস্‌সদ্ধো অকতঞ্ঞূ চ সন্ধিচ্ছেদো চ হতাবকাসো বন্তাসো (সিয়া) স বে উত্তমপোরিসো (সিয়া)।

সংস্কৃত।—যো নরঃ অশ্রদ্ধঃ, 'অকৃতজ্ঞঃ' সন্ধিচ্ছেদঃ, চ হতাবকাশঃ বান্তাশঃ স্যাৎ স বৈ উত্তমপুরুষঃ স্যাৎ।

অনুবাদ।—যিনি পরের কথায় সহজে বিশ্বাস করেন না অর্থাৎ (স্থিরবুদ্ধি) যিনি নির্ব্বাণতত্ত্ব জানিয়াছেন, যিনি সংসারাবর্ত্তন ছিন্ন করিয়াছেন, যিনি সদসতের হাত এড়াইয়াছেন, যাঁহার সকল বাসনাই ফুরাইয়াছে, তিনিই যথার্থ সাধু পুরুষ।

---

জেতবন খদিরবণিয় রেবত থের

৯৮ গামে বা যদি বা রঞ্ঞে নিন্নে[১] বা যদি বা থলে,

যত্থারহন্তো বিহরন্তি তং ভূমিং রামণেয্যকং। ৯

---

৯৭। 'অশ্রদ্ধ'—'শ্রদ্ধা' বলিলে সাধারণতঃ 'ধর্ম্মাদিতে বিশ্বাস' বুঝায়। কিন্তু এখানে শ্রদ্ধা শব্দে 'সহজে যে কোন বিষয়ে বিশ্বাস স্থাপন' (credulity) এই অর্থ বুঝাইতেছে। ইহা অস্থিরমতিদের লক্ষণ সন্দেহ নাই। সুতরাং অসদ্ধো' শব্দের অর্থ অন্য শব্দের অভাবে, 'স্থিরবুদ্ধি' বলা যাইতে পারে।

'অকতঞ্ঞূ'—'অকৃতজ্ঞ' শব্দ বিশেষ অর্থে প্রযুক্ত হইয়াছে, 'অকৃত' অর্থাৎ 'যাহা কাহারও দ্বারা কৃত হয় নাই,' অর্থাৎ 'যাহা অনন্তকালস্থায়ী,' সুতরাং 'নির্ব্বাণ'। যিনি 'নির্ব্বাণকে জানিয়াছেন, তিনিই 'অকৃতজ্ঞ'।

'সন্ধিচ্ছেদো'—'সন্ধি' শব্দের অর্থ 'বন্ধন' অর্থে ব্যবহার করা যাইতে পারে। কিন্তু বুদ্ধঘোষ 'সন্ধি' শব্দের অর্থ 'সংসার-সন্ধি' (অর্থাৎ 'সংসারে পুনরাবর্ত্তন' বা পুনর্জন্ম) করিয়াছেন।

'হতাবকাসো'—'অবকাশ' অর্থে 'ভালমন্দের, কুশলাকুশলের অবকাশ। তাহা যিনি নাশ করিয়াছেন, তিনি হতাবকাশ। অর্থাৎ যিনি ভালমন্দের অতীত।

'বন্তাসো'—বান্তাশ' অর্থাৎ যাঁহার সকল বাসনা ফুরাইয়াছে'।

১। 'নিন্নে' অর্থাৎ নিম্নস্থানে'।

অন্বয়।—গামে বা যদি বা অরঞ্‌ঞে নিন্নে বা যদি বা থলে, যত্থ অরহন্তো বিহরন্তি, তং ভূমিঃ রামণেয্যকং।

সংস্কৃত।—গ্রামে বা যদি বা অরণ্যে, নিম্নে বা স্থলে, যত্র অর্হন্তঃ বিহরন্তি, সা ভূমিঃ রমণীয়া।

অনুবাদ।—গ্রামে কি অরণ্যে, নিম্ন বা উন্নত দেশে যেখানে অর্হতেরা অবস্থান করেন, সেই ভূমি রমণীয়।

———

জেতবন ... অরঞ্‌...কভিক্‌খু

৯৯ রমণীযানি অরঞ্‌ঞানি যত্থ ন রমতি জনো

বীতরাগা রমিস্‌সন্তি[১] ন তে কামগবেসিনো। ১০

অন্বয়।—অরঞ্‌ঞানি রমণীযানি, যত্থ জনো ন রমতি (তত্থ) বীতরাগা রমিস্‌সন্তি (যস্‌মা) তে কামগবেসিনো ন (হোতি)।

সংস্কৃত।—অরণ্যানি রমণীয়ানি, যেষু জনো ন রমতে তেষু বীতরাগাঃ রংস্যন্তে, (যস্মাৎ) তেন ন কামগবেষিণঃ (কামান্বেষিণঃ)।

অনুবাদ।—অরণ্য সকল রমণীয়, যেখানে অন্যলোকে আনন্দ লাভ করে না, অনাসক্ত ব্যক্তিগণ সেইখানে সুখ পাইয়া থাকেন, কারণ তাঁহারা কামান্বেষী নহেন।

অরহন্তোবগ্‌গো সত্তমো।

———

১। রমেস্‌সন্তি

# সহস্সবগ্গো

( অট্‌ঠমো )

বেণুবন — তম্বদাঠিক চোরঘাতক

১০০ সহস্সমপি চে বাচা অনত্থপদসংহিতা,
একং অত্থপদং[১] সেয্যো যং সুত্বা উপসম্মতি ।১

অন্বয় ।—অনত্থপদসংহিতা বাচা সহস্সমপি চে সিয়া, (তথাপি) অত্থপদং একং (অত্থযুক্তা বাচা একা) সেয্যো, যং সুত্বা উপসম্মতি ।

সংস্কৃত ।—অনর্থপদসংহিতা বাচঃ সহস্রমপি চেৎ স্যুঃ, ( তথাপি ) একং অর্থপদং ( বাক্যং ) শ্রেয়ঃ, যৎ শ্রুত্বা উপশাম্যতি ।

অনুবাদ ।—নিরর্থশব্দসমন্বিত বাক্য সহস্রসংখ্যক হইলেও, একটী অর্থপূর্ণ বাক্য তাহা অপেক্ষা শ্রেয়ঃ, কারণ তাহা শুনিলে লোকে শান্ত হইয়া যায় ।

---

জেতবন .. দারুচীরিয় থের

১০১ সহস্সমপি চে গাথা অনত্থপদসংহিতা,
একং গাথাপদং সেয্যো যং সুত্বা উপসম্মতি ।২

অন্বয় ।—অনত্থপদসংহিতা গাথা সহস্সমপি চে ( সিয়া ) ( তথাপি ) একং গাথাপদং যং সুত্বা উপসম্মতি তং সেয্যো ।

---

১। নির্ব্বাণ প্রতিসংযুক্ত বাক্য অর্থাৎ স্কন্ধ, ধাতু, আয়তন, ইন্দ্রিয়, বল, বোধ্যঙ্গ, স্মৃত্যোপস্থান ইত্যাদি পরিদীপক বাক্য, ইহাই অর্থপূর্ণ ।

সংস্কৃত।—অনর্থপদসংহিতা গাথা সহস্রমপি চেৎ স্যাৎ, তথাপি একং গাথাপদং শ্রেয়ঃ, যৎ শ্রুত্বা জন উপশাম্যতি।

অনুবাদ।—নিরর্থপদসংযুক্ত সহস্র গাথা হইতে, একটী গাথাপদ যাহা শুনিলে লোক শান্ত হইয়া যায়, তাহা শ্রেয়ঃ।

---

জেতবন কুণ্ডলকেশী থেরী

১০২ যো চ গাথাসতং ভাসে অনত্থপদসংহিতা,
একং ধম্মপদং সেয্যো যং সুত্বা উপসম্মতি।৩

১০৩ যো সহস্সং সহস্সেন সঙ্গামে মানুসে জিনে,
একঞ্চ জেয্যমত্তানং স বে সঙ্গামজুত্তমো। ৪

অন্বয়।—যো চ অনত্থপদসংহিতা গাথাসতং ভাসে (তস্স) একং ধম্মপদং যং সুত্বা উপসম্মতি, তং সেয্যো। যো (একো) সঙ্গামে সহস্সেন সহস্সং মানুসে জিনে, (যো চ) একমত্তানং জেয্য স বে সঙ্গামজুত্তমো।

সংস্কৃত।—যশ্চ অনর্থপদসংহিতং গাথাশতং ভাষেত, তস্য একং ধর্ম্মপদং শ্রেয়ঃ যৎ শ্রুত্বা উপশাম্যতি, যঃ (একঃ) সংগ্রামে সহস্রেণ (গুণিতং) সহস্রং মানুষান্ জয়েৎ, যশ্চ একমাত্মানং জয়েৎ, স বৈ সংগ্রামজেতৃণামুত্তমঃ।

অনুবাদ।—যে অনর্থপদসংযুক্ত শত গাথা (শ্লোক) বলে, তাহার অপেক্ষা একটী ধর্ম্মপদ (ধর্ম্মবাক্য) যাহা শুনিলে লোকের চিত্ত শান্ত হয়, তাহা শ্রেয়ঃ। যদি কেহ যুদ্ধে সহস্রগুণ সহস্র ব্যক্তিকে

জয় কবেন, এবং অপব কেহ কেবল আপনাকে জয় কবেন, তবে তিনিই সংগ্রামে জয়শীলদিগেব মধ্যে শ্রেষ্ঠ।

---

জেতবন অনত্থপুচ্ছক ব্রাহ্মণ

১০৪ অত্তা হবে জিতং সেয্যো যা চাযং ইতবা পজা
অত্তদন্তস্‌স পোসস্‌স নিচ্চং সঞ্‌ঞতচাবিনো। ৫

১০৫ নেব দেবো, ন গন্ধব্‌বো, ন মাবো সহব্‌রহ্মুনা
জিতং অপজিতং কযিবা তথাৰূপস্‌স জন্তুনো। ৬

অন্বয়।—যা চায়ং ইতবা পজা (তায়) জিতো অত্তা বে সেয্যো, অত্তদন্তস্‌স নিচ্চং সঞ্‌ঞতচাবিনো তথাৰূপস্‌স জন্তুনো পোসস্‌স জিতং নেব দেবো অপজিতং কয়িরা, ন গন্ধব্বো ন ব্রহ্মুনা সহ মাবো।

সংস্কৃত।—যা চেয়ং ইতবা প্রজা (জিতায়াঃ তস্যাঃ) জিতঃ আত্মা বৈ শ্রেয়ান্‌, দান্তাত্মনঃ নিত্যং সংযতচাবিণঃ তথাৰূপস্য জন্তোঃ পুরুষস্য জিতং (জয়মিত্যর্থঃ) নৈব দেবোঽপজিতং কুর্য্যাৎ, ন গন্ধর্ব্বঃ ন ব্রহ্মণা সহ মাবশ্চ।

অনুবাদ।—সাধাবণ লোককে জয় কবা অপেক্ষা আপনাকে জয় কবা শ্রেষ্ঠ, যিনি আপনাকে জয় কবিয়াছেন, এবং সর্ব্বদা সংযত ভাবে বিচরণ কবেন, সেই পুরুষেব জযকে পবাজযে পরিণত করিতে দেবতাও পাবেন না, গন্ধর্ব্বও পারেন না, ব্রহ্মাও পাবেন না, মাবও পারে না।

---

বেণুবন ... সারিপুত্ত থের মাতুল ব্রাহ্মণ

১০৬ মাসে মাসে সহস্সেন যো যজেথ সতং সমং,
একঞ্চ ভাবিতত্তানং[1] মুহুত্তমপি পূজয়ে,
সা যেব পূজনা সেয্যো যঞ্চে বস্সসতং হুতং ।৭

অন্বয়।—যো সতং সমং মাসে মাসে সহস্সেন যজেথ, (যো) চ একং ভাবিতত্তানং মুহুত্তমপি পূজয়ে; যঞ্চে বস্সসতং হুতং (তম্হা) সা যেব পূজনা সেয্যো।

সংস্কৃত।—যঃ শতং সমাঃ মাসে মাসে সহস্রেন যজেত, যশ্চ একং ভাবিতাত্মানং মুহূর্ত্তমপি পূজয়েৎ; যৎ চেৎ বর্ষশতং হুতং (তস্মাৎ) সা এব পূজনা শ্রেয়সী।

অনুবাদ।—যদি কেহ শত বৎসর ধরিয়া সহস্র মুদ্রা ব্যয় দ্বারা মাসে মাসে যজ্ঞ করে, এবং সেই ব্যক্তিই যদি অন্য একজন ধর্মপরায়ণ স্থিতপ্রজ্ঞ (যোগযুক্ত) ব্যক্তিকে মুহূর্ত্তমাত্রও পূজা করে তবে শতবর্ষের হোম অপেক্ষা সেই পূজাই শ্রেষ্ঠ।

---

বেণুবন ... সারিপুত্ত থের ভাগিনেয়

১০৭ যো চ বস্সসতং জন্তু[2] অগ্গিং পরিচরে বনে,
একঞ্চ ভাবিতত্তানং মুহুত্তমপি পূজয়ে,
সা যেব পূজনা সেয্যো যঞ্চে বস্সসতং হুতং ।৮

অন্বয়।—যো চ জন্তু বনে অগ্গিং বস্সসতং পরিচরে, (অপরো) চ (কোহপি) ভাবিতত্তানং একং মুহুত্তমপি পূজয়ে, যঞ্চে বস্সসতং হুতং (তম্হা) সা যেব পূজনা সেয্যো।

---

১। স্রোতাপত্তি হইতে অর্হৎ পর্য্যন্ত।

২। কোন কোন স্থলে "জন্তূ" পাঠ দেখিতে পাওয়া যায়।

সংস্কৃত।—যশ্চ জন্তুঃ ( জন ইত্যর্থঃ ) বনে অগ্নিং বর্ষশতং পরিচরেৎ অপরশ্চ কোঽপি ভাবিতাত্মানমেকং মুহূর্ত্তমপি পূজয়েৎ, যৎ বর্ষশতং হুতং ( তস্মাৎ ) সৈব পূজনা ( একস্য ভাবিতাত্মনঃ পূজা ) শ্রেয়সী।

অনুবাদ।—যদি কেহ শত বৎসর ধরিয়া বনে অগ্নিদেবের পরিচর্য্যা করেন, এবং অপরদিকে সেই ব্যক্তিই যদি কোন ধর্ম্মপরায়ণ ব্যক্তিদিগের মধ্যে একজনকেও মুহূর্ত্তমাত্র পূজা করেন, তবে শতবর্ষের হোম অপেক্ষা সেই পূজাই শ্রেষ্ঠ।

---

বেণুবন .. সারিপুত্তসহায়ক ব্রাহ্মণ

১০৮ যং কিঞ্চি যিট্‌ঠং ব হুতং ব লোকে
সংবচ্ছরং যজেথ পুঞ্‌ঞপেক্‌খো
সব্বম্পি তং ন চতুভাগমেতি,
অভিবাদনা উজ্জুগতেসু সেয্যো। ৯

অন্বয়। পুঞ্‌ঞপেক্‌খো ( পোসো ) লোকে যং কিঞ্চি যিট্‌ঠং ব হুতং ব সংবচ্ছরং যজেথ, সব্বম্পি তং ন চতুভাগমেতি, উজ্জুগতেসু অভিবাদনা সেয্যো।

সংস্কৃত।—পুণ্যাপেক্ষঃ ( পুরুষঃ ) লোকে ( পৃথিব্যাং ) যৎ কিঞ্চিৎ ইষ্টং বা হুতং বা সংবৎসরং ( ব্যাপ্য ইত্যর্থঃ ) যজেত, সর্ব্বমপি তৎ ন চতুর্ভাগমেতি ( অর্হতীত্যর্থঃ ), ঋজুগতানাম্ ( সরলপ্রকৃতীনাং সাধূনাম্ ) অভিবাদনা শ্রেয়সী।

---

১০৮। অন্যত্র এই পাঠ দৃষ্ট হয়—'যিট্‌ঠং ব' হুতং ব। কোন কোন সিংহলী পুস্তকে 'পুঞ্‌ঞপেখো' শব্দ দেখা যায়।

অনুবাদ।—পুণ্যাকাঙ্ক্ষী ব্যক্তি ইহলোকে সংবৎসর ধরিয়া যাহা কিছু যাগ কিংবা হোম করেন, সে সকলের মূল্য (সরল প্রকৃতি সাধুগণের অভিবাদনার মূল্যের) চতুর্থাংশও নহে; সরল-প্রকৃতি সাধুগণের (যাঁহারা ৬২ প্রকার দৃষ্টি বিনির্মুক্ত হইয়া অষ্টাঙ্গমার্গ অনুসরণ করেন) অভিবাদনা অনেক শ্রেয়সী।

---

অরঞ্ঞকুটিকায় দীর্ঘায়ুকুমার

১০৯ অভিবাদনসীলিস্‌স[১] নিচ্চং বদ্ধাপচায়িনো,
চত্তারো ধম্মা বড্‌ঢন্তি, আয়ু বণ্ণো সুখং বলং ।১০

অন্বয়।—অভিবাদনসীলিস্‌স নিচ্চং বদ্ধাপচায়িনো তস্‌স আয়ু, বণ্ণো, সুখং, বলং ইতি, চত্তারো ধম্মা বড্‌ঢন্তি।

সংস্কৃত।—অভিবাদনশীলস্য নিত্যং বৃদ্ধাপচায়িনঃ চত্বারো 'ধর্ম্মা' বর্দ্ধন্তে— আয়ুঃ, বর্ণঃ, সুখং, বলম্।

অনুবাদ।—যিনি সর্ব্বদা বৃদ্ধ ব্যক্তিকে অভিবাদন ও সম্মান করেন তাঁহার আয়ু, বর্ণ, সুখ এবং বল এই চারিটী সম্পদ্ বর্দ্ধিত হয়।

---

জেতবন সংকীচ্চ সামণের

১১০ যো চ বস্‌সসতং জীবে দুস্‌সীলো অসমাহিতো,
একাহং জীবিতং সেয্যো সীলবন্তস্‌স ঝায়িনো ।১১

অন্বয়।—যো দুস্‌সীলো অসমাহিতো (সন্তো) বস্‌সসতং জীবে, (তস্‌স জীবিতা) সীলবন্তস্‌স ঝায়িনো একাহং জীবিতং সেয্যো।

---

১। মনুসংহিতায় দ্বিতীয় অধ্যায়ে আমরা এই প্রকার একটী শ্লোক দেখিতে পাই।—অভিবাদন শীলস্য নিত্যং বৃদ্ধোপসেবিনঃ
চত্বারি সংপ্রবর্দ্ধন্তে আয়ুর্ব্বিদ্যা যশো বলম্। ১২১।

সংস্কৃত।—যঃ দুঃশীলোঽসমাহিতঃ ( সন্ ) বর্ষশতং জীবেৎ, তস্য জীবিতাৎ শীলবতঃ ধ্যায়িন একাহং জীবিতং শ্রেয়ঃ।

অনুবাদ।—যে দুশ্চরিত্র ও অসমাহিত হইয়া শতবর্ষ জীবিত থাকে, তাহার জীবন অপেক্ষা চরিত্রবান্ ধ্যানপরায়ণ ব্যক্তির এক দিনের জীবনও শ্রেয়ঃ।

---

জেতবন কোণ্ডঞ্ঞ থের

১১১ যো চ বস্সসতং জীবে দুপ্পঞ্ঞো অসমাহিতো,
একাহং জীবিতং সেয্যো পঞ্ঞাবন্তস্স[1] ঝাযিনো ।১২

অন্বয়।—যো দুপ্পঞ্ঞো অসমাহিতো ( সন্তো ) বস্সসতং জীবে, ( তস্স জীবিতা ) পঞ্ঞাবন্তস্স ঝায়িনো একাহং জীবিতং সেয্যো।

সংস্কৃত।—যঃ দুষ্প্রজ্ঞঃ অসমাহিতঃ ( সন্ ) বর্ষশতং জীবেৎ, ( তস্য জীবিতাৎ ) প্রজ্ঞাবতঃ ধ্যায়িন একাহং জীবিতং শ্রেয়ঃ।

অনুবাদ।—যে প্রজ্ঞাহীন ও অসমাহিত হইয়া শতবর্ষ জীবিত থাকে, তাহার জীবন অপেক্ষা প্রজ্ঞাবান্ ও ধ্যানপরায়ণ ব্যক্তির এক দিবসের জীবনও শ্রেয়ঃ।

---

জেতবন সপ্পদাস থের

১১২ যো চ বস্সসতং জীবে কুসীতো হীনবীরিয়ো,
একাহং জীবিতং সেয্যো বীরিযমারভতো দল্হং ।১৩

অন্বয়।—যো কুসীতো হীনবীরিয়ো ( সন্তো ) বস্সসতং জীবে, ( তস্স জীবিতা ) দল্হং বীরিয়ং আরভতো ( পোসস্স ) একাহং জীবিতং সেয্যো।

---

১। শ্যাম দেশীয় পুস্তকে 'পঞ্ঞবন্তস্স' পাঠ দেখা যায়।

সংস্কৃত।—যঃ কুসীদঃ হীনবীর্য্যঃ ( সন্ ) বর্ষশতং জীবেত, ( তস্য জীবিতাৎ ) দৃঢ়ং বীর্য্যমারভমানস্য ( জনস্য ) একাহং জীবিতং শ্রেয়ঃ।

অনুবাদ।—যে অলস ও হীনবীর্য্য হইয়া শতবর্ষ জীবিত থাকে, তাহার জীবন অপেক্ষা দৃঢ়বীর্য্য ব্যক্তির এক দিনের জীবনও শ্রেয়ঃ।

---

জেতবন · পটাচারা থেরী

১১৩ যো চ বস্সসতং জীবে অপস্সং উদয়ব্যয়ং[১],
একাহং জীবিতং সেয্যো পস্সতো উদয়ব্যয়ং।১৪

অন্বয়।—যো চ উদয়ব্যয়ং অপস্সং বস্সসতং জীবে, ( তস্স জীবিতা ) উদয়ব্যয়ং পস্সতো একাহং জীবিতং সেয্যো।

সংস্কৃত।—যশ্চ উদয়ব্যয়ৌ অপশ্যন্ বর্ষশতং জীবেৎ ( তস্য জীবিতাৎ ) উদয়ব্যয়ৌ পশ্যতঃ একাহং জীবিতং শ্রেয়ঃ।

অনুবাদ।—যে আদি ও অন্ত ( জন্ম ও মৃত্যু ) না দেখিয়া শতবর্ষ জীবিত থাকে, তাহার জীবন অপেক্ষা আদ্যন্তদর্শী পুরুষের একদিনের জীবনও শ্রেয়ঃ।

---

জেতবন ... কিসাগোতমী

১১৪ যো চ বস্সসতং জীবে অপস্সং অমতং পদং,
একাহং জীবিতং সেয্যো পস্সতো অমতং পদং।১৫

অন্বয়।—যো চ অমতং পদং অপস্সং বস্সসতং জীবে, ( তস্স জীবিতা ) অমতং পদং পস্সতো একাহং জীবিতং সেয্যো।

১। 'উদয়ব্যয়ং'—'উদয়' অর্থে জন্ম, 'আরম্ভ'; এবং 'ব্যয়' অর্থে 'মৃত্যু', 'শেষ'। ব্রহ্ম ও শ্যাম দেশীয় পুস্তকে 'উদয়ব্বয়ং' পাঠ দৃষ্ট হয়।

সংস্কৃত।—যশ্চ অমৃতং পদং অপশ্যন্‌ বর্ষশতং জীবেৎ, তস্য জীবিতাৎ অমৃত পদং পশ্যত একাহং জীবিতং শ্রেয়ঃ।

অনুবাদ।—যে অমৃতপদ (নির্ব্বাণপদ) না দেখিয়া শত বৎসর জীবিত থাকে, তাহার জীবন অপেক্ষা অমৃতপদ দর্শনকারী পুরুষের এক দিবসের জীবনও শ্রেয়ঃ। -

---

১

জেতবন　　বহুপুত্তিক থেরী

১১৫　যো চ বস্‌সতং জীবে অপস্‌সং ধম্মমুত্তমং
একাহং জীবিতং সেয়্যো পস্‌সতো ধম্মমুত্তমং।১৬

অন্বয়।—যো চ উত্তমংধম্মং অপস্‌সং বস্‌সসতং জীবে, (তস্‌স জীবিতা) ধম্মমুত্তমং পস্‌সতো এক্যাহং জীবিতং সেয়্যো।

সংস্কৃত।—যশ্চ ধর্ম্মমুত্তমং অপশ্যন্‌ বর্ষশতং জীবেৎ, (তস্য জীবিতাৎ) ধর্ম্মমুত্তমং পশ্যত একাহং জীবিতং শ্রেয়ঃ।

অনুবাদ।—যে ব্যক্তি উত্তম ধর্ম্ম (বুদ্ধদেব প্রদর্শিত উপদেশ) না বুঝিয়া শত বৎসর জীবিত থাকে, তাহার জীবন অপেক্ষা যিনি উত্তম ধর্ম্ম বুঝিয়াছেন, তাঁহার এক দিবসের জীবনও শ্রেয়ঃ।

সহস্‌সবগ্‌গো অট্‌ঠমো।

---

১। নবলোকোত্তর ধর্ম্ম।

# পাপবগ্গো

( নবমো )

জেতবন — চুলেকসাটক ব্রাহ্মণ

১১৬ অভিত্থরেথ কল্যাণে, পাপা চিত্তং নিবারযে,
দন্ধং হি করোতো পুঞ্ঞং পাপস্মিং রমতী মনো ।১

অন্বয় ।—কল্যাণে অভিত্থরেথ (চে) পাপা চিত্তং নিবারয়ে, দন্ধং পুঞ্ঞং করোতো (পোসস্স) মনো পাপস্মিং রমতী হি ।

সংস্কৃত ।—কল্যাণে অভিত্বরেত, পাপাৎ চিত্তং নিবারয়েৎ, তন্দ্রিতং পুণ্যং কুর্ব্বতঃ (পুরুষস্য) মনঃ পাপে রমতে হি ।

'দন্ধং'—তন্দ্রিতং অলসং যথা স্যাৎ তথা, অর্থাৎ 'আলস্যের সহিত ।'

অনুবাদ ।—পুণ্যলাভ করিবার জন্য সত্বর হও, পাপ হইতে মনকে নিবৃত্ত কর, আলস্যের সহিত পুণ্যকর্ম্ম করিলে মন পাপে রত হইয়া থাকে ।

---

জেতবন — সেয্যসক থের

১১৭ পাপঞ্চে পুরিসো[১] কযিরা ন তং কযিরা পুনপ্পুনং,
ন তম্হি ছন্দং[২] কয়িরাথ, দুক্খো পাপস্স উচ্চযো ।২

অন্বয় ।—পাপঞ্চে পুরিসো কযিরা ন তং পুনপ্পুনং কযিরা, তম্হি ছন্দং ন কযিরাথ পাপস্স উচ্চয়ো দুক্খো ।

---

১১৬ । ৩৬৬, ৩৭৫ শ্লোক দ্রষ্টব্য ।

১ । কোন কোন পুস্তকে 'পুরিসো' বানান দৃষ্ট হয় । । ২ । 'ছন্দং' শব্দের অর্থ রুচি ।

সংস্কৃত।—পাপঞ্চেৎ পুরুষঃ কুর্য্যাৎ, ন তৎ পুনঃপুনঃ কুর্য্যাৎ তস্মিন্ 'ছন্দ' ন কুর্য্যাৎ, পাপস্য উচ্চয়ঃ দুঃখং।

অনুবাদ।—যদি কখন কেহ পাপ করে, তবে যেন তাহা পুনঃ পুনঃ না করে, যেন তাহাতে আসক্তি (রুচি) প্রকাশ না করে (কারণ) পাপ সঞ্চয় দুঃখকর। (পাপ ইহলোকে পরলোকে দুঃখ প্রদান করে)।

---

জেতবন লাজদেবধীতা

১১৮ পুঞ্ঞঞ্চে পুরিসো কযিরা কযিরাথেনং পুনপ্পুনং,
তম্হি ছন্দং কযিরাথ, সুখো পুঞ্ঞস্স উচ্চযো।৩

অন্বয়।—পুঞ্ঞঞ্চে পুরিসো কয়িরা, (ততো) এনং পুনপ্পুনং কয়িরাথ, তম্হি (ততঃ) ছন্দং কয়িরাথ, পুঞ্ঞস্স উচ্চয়ো সুখো।

সংস্কৃত।—পুণ্যঞ্চেৎ পুরুষঃ কুর্য্যাৎ, (ততঃ) পুনঃপুনঃ কুর্য্যাৎ, তস্মিন্ ছন্দং কুর্য্যাৎ, পুণ্যস্য উচ্চয়ঃ সুখঃ।

অনুবাদ।—যদি কেহ পুণ্যকর্ম্ম করে, তবে যেন তাহা পুনঃপুনঃ করে, যেন তাহাতে তাহার রুচি জন্মায়, (কারণ) পুণ্য সঞ্চয় সুখকর। (ইহলোকে পরলোকে পুণ্য সুখ প্রদান করে।)

---

জেতবন অনাথপিণ্ডিক শেট্‌ঠি

১১৯ পাপো[১] পি[১] পস্সতি[২] ভদ্রং যাব পাপং ন পচ্চতি.
যদা চ পচ্চতি পাপং (অথ) পাপো পাপানি পস্সতি।৪

১। পী (শ্যাম)। ২। পস্সতী (সিংহল)।

১২০ ভদ্রো' পি পস্সতি পাপং যাব ভদ্রং ন পচ্চতি,
যদা চ পচ্চতি ভদ্রং অথ ভদ্রো ভদ্রানি পস্সতি ।৫

অন্বয় ।—যাব পাপং ন পচ্চতি ( তাব ) পাপো পি ভদ্রং পস্সতি, যদা চ পাপং পচ্চতি অথ পাপো পাপানি পস্সতি। যাব ভদ্রং ন পচ্চতি ( তাব ) ভদ্রো' পি পাপং পস্সতি, যদা চ ভদ্রং পচ্চতি অথ ভদ্রো ভদ্রানি পস্সতি।

সংস্কৃত ।—যাবৎ পাপং ন পচ্যতে ( তাবৎ ) পাপোঽপি ভদ্রং শুভং পশ্যতি, যদা চ পাপং পচ্যতে অথ পাপঃ ( পাপকৃৎ ) পাপানি ( অশুভানি ) পশ্যতি। যাবৎ ভদ্রং পুণ্যং কর্ম্ম ইত্যার্থঃ ন পচ্যতে ( তাবৎ ) ভদ্রঃ ( পুণ্যকারী ) অপি পাপমশুভমিত্যার্থঃ পশ্যতি যদা চ ভদ্রং পচ্যতে ভদ্রো ভদ্রানি ( শুভানি ) পশ্যতি।

অনুবাদ ।—যতক্ষণ পাপ ফল প্রদান না করে, ততক্ষণ পাপী সুখ দর্শন করে, কিন্তু যখন পাপ ফল প্রদান করে, তখন পাপী অমঙ্গল দর্শন করে ( দুঃখ অনুভব করে )। যতক্ষণ পর্য্যন্ত না পুণ্যকর্ম্ম ফল প্রদান করে, ততক্ষণ সাধুব্যক্তিও অশুভ দর্শন করিতে থাকেন, অর্থাৎ পাপফল ভোগ করেন, কিন্তু যখন পুণ্যকর্ম্ম ফল প্রদান করে, তখন তিনি মঙ্গল দর্শন করেন।

---

১১৯, ১২০। জাতক, ১ম, পৃ ১৩১।

জেতবন অসঞ্ঞত পবিক্খাব ভিক্খু

১২১ মাবমঞ্ঞেথ[1] পাপস্স 'ন মন্তং আগমিস্সতি,
উদবিন্দুনিপাতেন উদকুম্ভো পি পূবতি,
বালো পূরতি পাপস্স থোকথোকম্পি আচিনং।৬

অন্বয়।—মন্তং ন আগমিস্সতি (ইতি) পাপং মা অবমঞ্ঞেথ, উদবিন্দুনিপাতেন উদকুম্ভো পি পূবতি, (তথা) থোকথোকম্পি পাপং আচিনং বালো পূরতি।

সংস্কৃত। মাং তৎ ন আগমিষ্যতীতি পাপং মা অবমন্যেত, উদবিন্দু-নিপাতেন উদকুম্ভোঽপি পূর্য্যতে, তথা স্তোকং স্তোকমপি পাপং আচিন্বন্ বালঃ পূর্য্যতে।

অনুবাদ।—পাপ যতই অল্প হউক না কেন উহা আমাব কাছে আসিবে না, এই ভাবিয়া কেহ যেন পাপকে অবহেলা না করে, বিন্দু বিন্দু জল পড়িলেও কলস পূর্ণ হইয়া যায়, সেইরূপ মূর্খ ব্যক্তি অল্প অল্প করিয়া পাপ চয়ন করিলেও অবশেষে পাপে পূর্ণ হইয়া যায়।

---

জেতবন বিলালপাদক সেট্‌ঠি

১২২ মাবমঞ্ঞেথ পুঞ্ঞস্স 'ন মন্তং আগমিস্সতি,'
উদবিন্দুনিপাতেন উদকুম্ভো' পি পূবতি,
ধীরো পূরতি পুঞ্ঞস্স থোকথোকম্পি আচিনং।৭

অন্বয়।—মং তং ন আগমিস্‌সতি (ইতি) পুঞ্ঞং মা অবমঞ্ঞেথ, উদবিন্দুনিপাতেন উদকুম্ভো পি পূরতি (তথা) থোকথোকম্পি পুঞ্ঞং আচিনং ধীবো পূবতি।

১। ফাউস্‌বোল্ কৃত সংস্করণে "মাপ্পমঞ্ঞেথ" পদ ব্যবহৃত হইয়াছে। "মাবমঞ্ঞেথ" (ব্রহ্ম ও শ্যাম)।

সংস্কৃত।—মাং তৎ ন আগমিষ্যতীতি পুণ্যং না অবমন্যেত; উদবিন্দু-নিপাতেন উদকুম্ভোঽপি পূর্য্যতে তথা স্তোকং স্তোকমপি পুণ্যমাচিন্বন্ ধীরো পূর্য্যতে।

অনুবাদ।—পুণ্য যতই অল্প হউক না কেন 'উহা আমার নিকট আসিবে না (অর্থাৎ অল্পমাত্র পুণ্য অনুষ্ঠান করিলে তাহার কোন ফল হইবে না) এই ভাবিয়া কেহ (কোন পণ্ডিত ব্যক্তি) যেন পুণ্যকে অবহেলা না করেন। বিন্দু বিন্দু জল পড়িলেও কলস পূর্ণ হইয়া যায়, সেইরূপ অল্প অল্প করিয়া পুণ্য চয়ন করিলেও জ্ঞানবান্ পুণ্যে পূর্ণ হইয়া যান।

---

জেতবনে ... মহাধন বাণিজো

১২৩ বাণিজো'ব ভয়ং মগ্গং অপ্পসত্থো[১] মহদ্ধনো,
বিসং জীবিতুকামো'ব পাপানি পরিবজ্জয়ে ॥৮

অন্বয়।—ভয়ং মগ্গং অপ্পসত্থো মহদ্ধনো বাণিজো ব বিসং জীবিতুকামো ব পাপানি পরিবজ্জয়ে।

সংস্কৃত।—ভয়ং (বিপৎসঙ্কুলং) মার্গং অল্পসার্থঃ মহাধনঃ বণিক্ ইব বিষং জীবিতুকাম ইব পাপানি পরিবর্জ্জয়েৎ।

অনুবাদ।—সঙ্গে প্রভূত ধন থাকিলে এবং অল্প সংখ্যক সঙ্গী থাকিলে বণিক যেমন বিপৎসঙ্কুল পথ পরিত্যাগ করে, জীবনেচ্ছু ব্যক্তি যেমন বিষ পরিত্যাগ করে, (পণ্ডিত ব্যক্তি) সেইরূপ পাপ পরিত্যাগ করিবে।

---

১। অপ্প-সত্থো ('অল্পসঙ্গ') অর্থ নিয়ে কেহ কেহ এইরূপ অর্থও করেন।

২। বণিকোত্তর অর্থ।

বেণুবন　　　　　　　　কুক্কুটমিত্ত

১২৪　পাণিম্‌হি চে বণো নাস্‌স,[১] হরেয্য পাণিনা বিসং,
নাব্‌বণং বিসমন্বেতি, নথি পাপং অকুব্‌বতো ।৯

অন্বয় ।—অস্‌স পাণিম্‌হি বণো ন চে (সিয়া) (ততো অয়ং) পাণিনা বিসং হরেয্য, অব্বণং (পোষং) বিসং ন অন্বেতি, (তথা) অকুব্বতো পাপং নথি।

সংস্কৃত ।—অস্য পাণৌ ব্রণো ন চেৎ স্যাৎ ততোঽয়ং পাণিনা বিষং হরেৎ; অব্রণং (নরং) বিষং ন অন্বেতি, তথা অকুর্ব্বতঃ (পাপং ইতি শেষঃ) পাপং নাস্তি।

অনুবাদ ।—যদি হস্তে ক্ষত না থাকে তবে হস্তদ্বারা বিষও গ্রহণ করা যায়, অক্ষত মনুষ্যকে বিষ কিছুই করিতে পারে না, সেইরূপ (যাহার চিত্তে পাপ নাই) তাহার কাছে পাপ যাইতে পারে না।

---

জেতবন　　...　　কোকসুনখলুদ্দক

১২৫　যো অপ্পদুট্‌ঠস্‌স নরস্‌স দুস্‌সতি
সুদ্ধস্‌স পোসস্‌স অনঙ্গণস্‌স
তমেব বালং পচ্চেতি[২] পাপং
সুখুমো রজো পটিবাতং ব খিত্তো ।১০

অন্বয় ।—যো অপ্পদুট্‌ঠস্‌স, নরস্‌স, সুদ্ধস্‌স অনঙ্গণস্‌স পোসস্‌স দুস্‌সতি, তমেব বালং পটিবাতং খিত্তো সুখুমো রজো ব পাপং পচ্চেতি।

---

১। নস্‌স।　২। উপপজ্জতি।

সংস্কৃত। যোঽপ্রদুষ্টায় নরায শুদ্ধায অনঙ্গনায় পুরুষায় দুষ্যতি, তমেব বালং প্রতিবাতং ক্ষিপ্তং সূক্ষ্মং রজ ইব পাপং প্রত্যেতি (প্রত্যাগচ্ছতি প্রাপ্নোতীত্যর্থঃ)।

অনুবাদ।—যে মূর্খব্যক্তি নির্দোষ, শুদ্ধ এবং নির্মল (রাগ, দ্বেষ ও মোহ হইতে মুক্ত) পুরুষের নিন্দা করে, বায়ুর-বিরুদ্ধ দিকে ক্ষিপ্ত সূক্ষ্ম ধূলিকণার ন্যায় পাপ তাহারই নিকট আইসে।

---

জেতবন ... মণিকারকুলূপগতিস্‌স থের

১২৬ গব্‌ভমেকে উপ্পজ্জন্তি,[১] নিরযং পাপকম্মিনো,
সগ্‌গং সুগতিনো যন্তি, পরিনিব্‌বন্তি অনাসবা।১১

অন্বয়।—একে গব্‌ভমুপজ্জন্তি, পাপকম্মিনো নিরয়ং যন্তি, সুগতিনো সগ্‌গং যন্তি, অনাসবা পরিনিব্বন্তি।

সংস্কৃত।—একে গর্ভম্ উপপদ্যন্তে, পাপকর্ম্মিণঃ নিরয়ং যান্তি, সুগতয়ঃ স্বর্গং, অনাস্রবাঃ পরিনির্ব্বান্তি (নির্ব্বাণপদবীং গচ্ছন্তি)।

অনুবাদ।—কেহ কেহ (পুনরায়) গর্ভে জন্মগ্রহণ করে, অর্থাৎ মনুষ্য জন্ম পরিগ্রহ করে, পাপকর্ম্মিগণ নরকে গমন করে, পুণ্যকর্ম্মিগণ স্বর্গে গমন করেন এবং বিষয়বাসনাহীন ব্যক্তিগণ নির্ব্বাণ প্রাপ্ত হন।

---

জেতবন তিনং ভিক্‌খু

১২৭ ন অন্তলিক্‌খে ন সমুদ্দমজ্ঝে
ন পব্‌বতানং বিবরং পবিস্‌স,

---

১। ফস্‌বোল্‌ সম্পাদিত পুস্তকে "পটিয়েন্তি" পদ ব্যবহৃত হইয়াছে। সুগতিনো—৩১৮ শ্লোক দ্রষ্টব্য।

ন বিজ্জতি সো জগতিপ্পদেসো
যত্থট্ঠিতো মুঞ্চেয্য পাপকম্মা ।১২

অন্বয়।—ন অন্তলিক্খে ন সমুদ্দমজ্ঝে ন পব্বতানং বিবরং পবিস্স জগতি সো প্পদেসো ন বিজ্জতি যত্থট্ঠিতো ( জনো ) পাপকম্মা মুঞ্চেয্য।

সংস্কৃত।—ন অন্তরীক্ষে ন সমুদ্রমধ্যে ন পর্ব্বতানাং বিবরং প্রবিশ্য জগতি স প্রদেশো ন বিদ্যতে যত্র স্থিত ( নরঃ ) পাপকর্ম্মণঃ মুচ্যেত।

অনুবাদ।—অন্তরীক্ষে, সমুদ্র মধ্যে কিংবা পর্ব্বত-বিবরে, জগতে এমন কোন স্থান বর্ত্তমান নাই, সেখানে অবস্থান করিলে পাপকর্ম্মের ফল হইতে মুক্ত হওয়া যায়।

নিগ্রোধ আরাম সুপ্পবুদ্ধসক্ক

১২৮ ন অন্তলিক্খে ন সমুদ্দমজ্ঝে
ন পব্বতানং বিবরং পবিস্স[1],
ন বিজ্জতি সো জগতিপ্পদেসো
যত্থট্ঠিতং ন প্পসহেথ[2] মচ্চু ।১৩

অন্বয়।—ন অন্তলিক্খে ন সমুদ্দমজ্ঝে ন পব্বতানং বিবরং পবিস্স, জগতি সো প্পদেসো ন বিজ্জতি যত্থট্ঠিতং ( মনুস্সং ) মচ্চু ন প্পসহেথ।

সংস্কৃত।—ন অন্তরীক্ষে ন সমুদ্রমধ্যে ন পর্ব্বতানাং বিবরং প্রবিশ্য,

১। ব্রহ্মদেশীয় পুস্তকে "পবীস্স" ও শ্যামদেশীয় পুস্তকে "পবীস্স" পদ দৃষ্ট হয়।
২। পসহেয্য।

(নবঃ অমরো ভবতি যত ইতি শেষঃ) জগতি স প্রদেশো ন বিদ্যতে যত্র স্থিতং (মনুষ্যং) মৃত্যুঃ ন প্রসহেত।

অনুবাদ।—অন্তরীক্ষে, সমুদ্র মধ্যে কিংবা পর্ব্বত-বিবরে জগতে এমন কোন স্থান বিদ্যমান নাই যেখানে অবস্থান করিলে মৃত্যু আক্রমণ (স্পর্শ) করে না।

পাপবগ্‌গো নবমো।

———

# দণ্ডবগ্গো

( দসমো )

জেতবন .. ছব্বগ্গিয় ভিক্খু

১২৯ সব্বে তসন্তি দণ্ডস্স সব্বে ভাযন্তি মচ্চুনো,

অত্তানং উপমং[১] কত্বা ন হনেয্য ন ঘাতযে ।১

অন্বয় ।—সব্বে দণ্ডস্স তসন্তি, সব্বে মচ্চুনো ভাযন্তি, অত্তানং উপমং কত্বা ন হনেয্য ন ঘাতয়ে ।

সংস্কৃত ।—সর্ব্বে দণ্ডাৎ ত্রস্যন্তি, সর্ব্বে মৃত্যোঃ বিভ্যতি, আত্মানমুপমানং কৃত্বা ন হন্যাৎ ন ঘাতয়েৎ ।

অনুবাদ ।—সকলেই দণ্ডকে ভয় করে, সকলেই মৃত্যুকে ভয় করে, অতএব সকলকে আপনার ন্যায় ভাবিয়া ( অন্যে আমাকে দণ্ড দিলে কিরূপ অনুভব করিব এই ভাবিয়া ) কাহাকেও আঘাত করিবে না, বা হত্যা করিবে না ।

---

জেতবন . ছব্বগ্গিয় ভিক্খু

১৩০ সব্বে তসন্তি দণ্ডস্স, সব্বেসং জীবিতং পিয়ং,

অত্তানং উপমং কত্বা ন হনেয্য ন ঘাতযে ।২

অন্বয় ।—সব্বে দণ্ডস্স তসন্তি, সব্বেসং জীবিতং পিয়ং, অত্তানং উপমং কত্বা ( কোচি ) ন হনেয্য ন ঘাতয়ে ।

---

১। উপমা। ১৩৯। জাতক, ৩য় ভাগ ২৯২ পৃঃ।

প্রাণা যথাত্মনোঽভীষ্টা ভূতানামপি তে তথা।
আত্মোপম্যেন ভূতেষু দযাং কুর্ব্বন্তি সাধবঃ॥

হিতোপদেশঃ ১ম ভাগ।

সংস্কৃত।—সর্বে দণ্ডাৎ ত্রস্যন্তি, সর্ব্বেষাং জীবিতং প্রিয়ং, আত্মানমুপমাং কৃত্বা ন (কঞ্চিৎ) হন্যাৎ ন ঘাতয়েৎ।

অনুবাদ।—সকলেই দণ্ডকে ভয় করে, জীবন সকলেরই প্রিয়, (অতএব) আপনার ন্যায় ভাবিয়া কাহাকেও হত্যা করিবে না, কাহাকেও আঘাত করিবে না।

---

জেতবন সম্বহুলকুমার

১৩১ সুখকামানি ভূতানি যো দণ্ডেন বিহিংসতি
অত্তনো সুখমেসানো পেচ্চ সো ন লভতে সুখং।৩

১৩২ সুখকামানি ভূতানি যো দণ্ডেন ন হিংসতি,
অত্তনো সুখমেসানো পেচ্চ সো লভতে সুখং।৪

অন্বয়।—অত্তনো সুখমেসানো যো সুখকামানি ভূতানি দণ্ডেন বিহিংসতি, সো পেচ্চ সুখং ন লভতে। অত্তনো সুখমেসানো যো সুখকামানি ভূতানি দণ্ডেন ন হিংসতি, সো পেচ্চ সুখং লভতে।

সংস্কৃত।—আত্মনঃ সুখমিচ্ছন্ যঃ সুখকামানি ভূতানি দণ্ডেন বিহিনস্তি, স প্রেত্য সুখং ন লভতে। আত্মনঃ সুখমিচ্ছন্ যঃ সুখকামানি ভূতানি দণ্ডেন ন হিনস্তি, স প্রেত্য সুখং লভতে।

অনুবাদ।—যে আত্মসুখাভিলাষী হইয়া সুখাকাঙ্ক্ষী জীবগণকে দণ্ড দ্বারা হিংসা করে, সে পরলোকে কোন প্রকার সুখ পায় না। যে আত্মসুখাভিলাষী হইয়া সুখাকাঙ্ক্ষী জীবগণকে দণ্ড দ্বারা হিংসা করে না, সে পরলোকে (ত্রিবিধ[১]) সুখ লাভ করে।

---

১। মনুষ্যসুখ, দিব্যসুখ ও পরমার্থ বা নির্ব্বাণসুখ।

জেতবন কুণ্ডধান থের

১৩৩ মা' বোচ ফরুসং কঞ্চি, বুত্তা পটিবদেয্যু তং,
দুক্খা হি সারম্ভকথা, পটিদণ্ডা ফুসেয্যু তং ।৫

১৩৪ স চে নেরেসি অত্তানং কংসো উপহতো যথা
এস পত্তো'সি নিব্বাণং সারম্ভো তে ন বিজ্জতি ।৬

অন্বয়।—কঞ্চি ফরুসং মা' বোচ, (ফরুসং) বুত্তা (পুগ্গলা) তং পটিবদেয্যু, সারম্ভকথা হি দুক্খা, পটিদণ্ডা তং ফুসেয্যু। উপহতো কংসো যথা অত্তানং স ত্বং চে নেরেসি, (ততো) এস নিব্বাণং পত্তোঽসি, সারম্ভো তে ন বিজ্জতি।

সংস্কৃত।—কঞ্চিৎ পরুষং মা বোচঃ, (নরাঃ) তং উক্তাঃ (তস্মিন্ উক্তে সতি) ত্বাং প্রতিবদেয়ুঃ, সংরম্ভকথা (ক্রোধপ্রযুক্তং বাক্যং) হি দুঃখা, প্রতিদণ্ডাঃ ত্বাং স্পৃশেয়ুঃ। উপহতং কাংস্যম্ ইব আত্মানং সঃ ত্বং চেৎ ন ঈরয়সি (ততঃ) এবং নির্ব্বাণং প্রাপ্তোঽসি সংরম্ভস্তে ন বিদ্যতে।

('অত্তানং নেরেসি'—আত্মানং ন ঈরয়সি—আপনাকে যদি প্রেরণ না কর, অর্থাৎ প্রত্যুত্তর দানে চালিত না কর।)

অনুবাদ।—কাহাকেও কর্কশ বাক্য বলিও না, যাঁহাকে কর্কশ বাক্য বলিবে, সে তোমায় পুনরায় কর্কশ বাক্য বলিবে, ক্রোধপূর্ণ (প্রত্যুত্তর) বাক্য দুঃখদায়ক (জানিবে)। দণ্ডের প্রতিদণ্ডে দণ্ড তোমাকেই স্পর্শ করিবে। ভগ্ন কাংস্য[১] যেমন নিশ্চল

১। অথবা 'আহত কাংস্য পাত্র যেরূপ শব্দ করে, তুমি-যদি আহত বা অধিক ক্ষিপ্ত হইয়া সেইরূপ প্রতিধ্বনি না কর, তাহা হইলে ইত্যাদি,—এরূপও অর্থ হইতে পারে।

সেইরূপ তুমি যদি নিশ্চল হও বা বৃথা বাক্যব্যয় না কর, তবে তুমি নির্ব্বাণ পাইয়াছ, তোমার কাহারও সহিত বিরোধ নাই।

---

পূর্ব্বারাম বিসাখাদি উপাসিকা

১৩৫ যথা দণ্ডেন গোপালো গাবো পাচেতি গোচরং
এবং জরা চ মচ্চু চ আযুং পাচেন্তি[২] পাণিনং ।৭

অন্বয়।—যথা গোপালো দণ্ডেন গাবো গোচরং পাচেতি এবং জরা চ মচ্চু চ পাণিনং আযুং পাচেন্তি।

সংস্কৃত।—যথা গোপালঃ দণ্ডেন গাঃ গোচরং (গোচারণভূমিমিত্যর্থঃ) প্রাজয়তি (তাড়য়িত্বা নয়তি) তথা জরা চ মৃত্যুশ্চ প্রাণিনাম আয়ুঃ প্রাজয়তঃ।

অনুবাদ।—যেমন, গোপাল গরুদিগকে যষ্টি দ্বারা তাড়না করিয়া গোচারণভূমিতে লইয়া যায়, সেইরূপ জরা ও মৃত্যু জীবনকে (আয়ুকে) তাড়না করিয়া (মরণের দিকে) লইয়া যায়।

---

বেণুবন অজগরপেত

১৩৬ অথ পাপানি কম্মানি করং বালো ন বুজ্ঝতি,
সেহি কম্মেহি দুম্মেধো অগ্‌গিদড্‌ঢো' ব তপ্পতি ।৮

অন্বয়।—অথ বালো পাপানি কম্মানি করং ন বুজ্ঝতি, দুম্মেধো সেহি কম্মেহি অগ্‌গিদড্‌ঢো' ব তপ্পতি।

সংস্কৃত।—বালঃ পাপানি কর্ম্মাণি কুর্ব্বন্ ন বুধ্যতে; দুর্ম্মেধাঃ স্বৈঃ কর্ম্মভিঃ অগ্নিদগ্ধ ইব তপ্যতে।

---

২। পচেন্তি (ব্রহ্ম)

অনুবাদ।—মূর্খ ব্যক্তি যখন পাপ কর্ম করে, তখন তাহা বুঝিতে পারে না; দুর্মেধ ব্যক্তি আপন কর্মদ্বারা (নিরয়গামী হইয়া) অগ্নিতে দগ্ধ হইবার ন্যায় যন্ত্রণা ভোগ করে।

---

বেণুবন ... মহামোগ্গলায়ন থের

১৩৭ যো দণ্ডেন অদণ্ডেসু অপ্পদুট্ঠেসু দুস্সতি,
দসন্নমঞ্ঞতরং ঠানং খিপ্পমেব নিগচ্ছতি ।৯

১৩৮ বেদনং ফরুসং জানিং সরীরস্স চ[১] ভেদনং,
গরুকং বা'পি আবাধং চিত্তক্খেপং' ব পাপুণে ।১০

১৩৯ রাজতো বা উপসগ্গং[২] অব্ভক্খানং ব দারুণং,
পরিক্খযং' ব ঞাতীনং ভোগানং' ব পভঙ্গুণং ।১১

১৪০ অথব'স্স[৩] অগারানি অগ্গি[৪] ডহতি পাবকো,
কাযস্স ভেদা দুপ্পঞ্ঞো নিরযং সো' পপজ্জতি ।১২

অন্বয়।—যো অদণ্ডেসু অপ্পদুট্ঠেসু দণ্ডেন দুস্সতি, (সো) দসন্নং অঞ্ঞতরং ঠানং খিপ্পমেব নিগচ্ছতি। ফরুসং বেদনং জানিং সরীরস্স ভেদনং, গরুকং আবাধং বাপি চিত্তক্খেপং ব রাজতো উপস্সগ্গং ব, দারুণং অব্ভক্খানং ব, ঞাতীনং পরিক্খযং ব, ভোগানং পভঙ্গুণং ব পাপুণে, অথব অস্স অগারানি পাবকো অগ্গি ডহতি, দুপ্পঞ্ঞো সো কাযস্স ভেদা নিরযং উপপজ্জতি।

---

১। ব (সিংহল) প (ব্রহ্ম) ২। উপসগ্গ।
৩। অথবস্স। ৪। অগ্গী।

সংস্কৃত।—যোঽদণ্ডেষু অপ্রদুষ্টেষু দণ্ডেন দুষ্যতি (অত্যাচরতি), স দশানামন্যতমং স্থানং (গতিং) ক্ষিপ্রমেব নিগচ্ছতি (প্রাপ্নোতি)। পরুষাং বেদনাং, জ্যানিং (নাশং, ধ্বংসং), শরীরস্য ভেদনং গুরুকং আবাধং বাপি চিত্তক্ষেপং বা, রাজতঃ (রাজ্ঞঃ) উপসর্গং (বধবন্ধনাদিকমিত্যর্থঃ) দারুণং অভ্যাখ্যানং (অপবাদং কলঙ্কং৫) বা, জ্ঞাতীনাং পরিক্ষয়ং বা, ভোগানাং (বহূনাং ধনানাং) "প্রভঞ্জনং" (নাশং ক্ষয়ং) বা প্রাপ্নুয়াৎ (অসৌ নর ইতি শেষঃ), অথবা অস্য (পাপচারিণঃ) আগারাণি (গৃহাণি) পাবকোঽগ্নি দহতি, দুষ্প্রজ্ঞঃ স কায়স্য ভেদাৎ (আরভ্য ইতি শেষঃ) নিরয়ং (নরকং) উপপদ্যতে (গচ্ছতি)।

অনুবাদ।—যে ব্যক্তি নির্দ্দোষ (ক্ষীণাসব) নিরাপরাধ ব্যক্তির প্রতি দণ্ড প্রদান করে, সে শীঘ্রই দশবিধ গতির মধ্যে এক প্রকার গতি প্রাপ্ত হয়। এইরূপ ব্যক্তি (পূর্ব্বোক্ত) তীব্র যাতনা, হানি, অঙ্গচ্ছেদ, কঠিন ব্যাধি, উন্মত্ততা কোন প্রকার রাজ আদেশে যশোলোপ 'অদৃষ্ট অশ্রুত অচিন্ত্যপূর্ব্ব' কোন প্রকার দুর্ঘটনা, জ্ঞাতিক্ষয় বা সম্পদনাশ প্রাপ্ত হয়, অথবা ইহার গৃহসকল অগ্নিদ্বারা দগ্ধ হয়। এইরূপ দুর্বুদ্ধি ব্যক্তি দেহাবসানে নরকে গমন করে।

---

জেতবন বহুভণ্ডিক ভিক্খু

১৪১ ন নগ্গচরিযা ন জটা ন পঙ্কা
নানাসকা[১] থণ্ডিলসাযিকা বা

১। ননাসকা (সিংহল) ১৪১। জাতক ১ম ভাগ ১২৬।

রজোবজ্জল্লং[২] উক্কুটিকপ্পধানং
সোধেন্তি মচ্চং অবিতিণ্ণকঙ্‌খং ।১৩

অন্বয় ।—ন নগ্‌গচরিয়া ন জটা ন পঙ্কা ন অনাসকা ন থণ্ডিলসায়িকা বা ন ব রজোবজল্লং ন উক্কুটিকপ্পধানং অবিতিন্নকঙ্খং মচ্চংসোধেন্তি ।

সংস্কৃত ।—ন নগ্নচর্য্য ন জটাঃ ন পঙ্কং ন অনশনং স্থণ্ডিশায়িকা বা ন রজঃ জলীয়ং ( কর্দ্দমাদি ) চ ন উৎকুটিকপ্রধানং অবিতীর্ণা-কাঙ্ক্ষং মর্ত্তং শোধয়ন্তি । ( রজ+অব+জল্ল )

অনুবাদ ।—নগ্নচর্য্যা, কিংবা জটা, কিংবা পঙ্ক, কিংবা অনশন, কিংবা স্থণ্ডিল ( ভূমিতে ) শয়ন, কিংবা কর্দ্দম মর্দ্দন, কিংবা পদ-যুগের উপর ভর দিয়া উপবেশন ( যোগমার্গের আসন বিশেষ ) কিছুই সংশয়-অনুত্তীর্ণ ব্যক্তিকে শোধন করিতে পারে না ।

---

জেতবন সন্ততিমহামত্ত

১৪২ অলঙ্কতো চেপি সমং চরেয্য
সন্তো দন্তো নিয়তো ব্রহ্মচারী
সব্বেসু ভূতেসু নিধায দণ্ডং
সো ব্রাহ্মণো সো সমণো স ভিক্‌খু ।১৪

অন্বয় ।—যো অলঙ্কতো চেপি সন্তো দন্তো নিয়তো ( চতুর্মার্গ নিয়মেন নিয়ন্ত্রিত ) ব্রহ্মচারী ( সন্তো ) সব্বেসু ভূতেসু দণ্ডং নিধায় সমং চরেয্য সো ব্রাহ্মণো স ভিক্‌খু ।

সংস্কৃত ।—যোঽলঙ্কৃতোঽপি শান্তঃ দান্তঃ নিয়তঃ ব্রহ্মচারী সন্ সর্ব্বেষু ভূতেষু দণ্ডং ( অত্যাচরণং ) নিধায় ( ত্যক্ত্বা ) শমং চরেৎ, স ব্রাহ্মণঃ স শ্রমণঃ স ভিক্ষুঃ ।

---

২। রজোজল্লং। ১৪১-১৪২। দিব্যাবদান, পৃ ৩৩৯।

১৪৪ অস্সো যথা ভদ্রো কসানিবিট্ঠো
আতাপিনো সংবেগিনো ভবাথ ;
সদ্ধায সীলেন চ বিরিয়েন চ
সমাধিনা ধম্মবিনিচ্ছয়েন চ
সম্পন্নবিজ্জাচরণা পতিস্সতা
পহস্সথ দুক্খমিদং অনপ্পকং ।১৬

অন্বয় ।—কসানিবিট্ঠো ভদ্রো অস্সো যথা, আতাপিনো সংবেগিনো ভবাথ । সদ্ধায় সীলেন চ বিরিয়েন চ সমাধিনা (চ) ধম্ম-বিনিচ্ছয়েন চ সম্পন্নবিজ্জাচরণা পতিস্‌তা ( সন্তা ) ইদং অনপ্পকং দুক্খং পহস্সথ ।

সংস্কৃত ।—কশানিবিষ্টঃ ( কশাহতঃ ) ভদ্রঃ ( সুশিক্ষিতঃ ) অশ্ব ইব আতাপিনো ( ভৃশং ব্যবসায়িনঃ ) সংবেগিনঃ ( বেগবন্তঃ ) ভবত । শ্রদ্ধয়া শীলেন চ বীর্য্যেণ চ সমাধিনা চ ধর্ম্মবিনিশ্চয়েন চ সম্পন্নবিদ্যাচরণাঃ ( পূর্ণজ্ঞানাঃ সদাচারাশ্চ ইত্যর্থঃ প্রতি-স্মৃতাঃ ( সর্ব্বদা স্মৃতিমন্তঃ সন্তঃ ) ইদং অনল্পকং ( ভূয়ঃ ) দুঃখং প্রহাস্যথ ( ত্যক্ষ্যথ, জেষ্যথ ) ।

অনুবাদ ।—সুশিক্ষিত অশ্ব কশাহত হইলে যেরূপ উদ্যোগী ও বেগবান্ হয়, সেইরূপ উদ্যোগী ও কার্য্যতৎপর হইবে । শ্রদ্ধা, শীল, বীর্য্য, ধ্যান ও বিচার ( কারণাকারণ জ্ঞান ) দ্বারা পূর্ণজ্ঞান ও সদাচার-সম্পন্ন এবং স্মৃতিবান্ হইলে এই মহৎ দুঃখকে জয় করিতে পারিবে ।

---

জেতবন সুখসামণের

১৪৫ উদকং হি নয়ন্তি নেত্তিকা
উসুকারা নময়ন্তি তেজনং
দারুং নময়ন্তি তচ্ছকা
অত্তানং দময়ন্তি সুব্বতা।১৭

অন্বয়।—নেত্তিকা হি উদকং নয়ন্তি, উসুকারা তেজনং নময়ন্তি, তচ্ছকা দারুং নময়ন্তি, (তথা) সুব্বতা অত্তানং দময়ন্তি।

সংস্কৃত।—নেতৃকাঃ সেতুকৃতঃ হি উদকং নয়ন্তি, ইষুকারাঃ তেজনং নময়ন্তি, তক্ষকাঃ দারুং নময়ন্তি, (তথা) সুব্রতাঃ আত্মানং দময়ন্তি।

অনুবাদ।—সেতুকারিগণ জলকে ইচ্ছানুরূপ লইয়া যায় বাণপ্রস্তুতকারিগণ বাণকে যেরূপ ইচ্ছা নমিত করে, সূত্রধারেরা কাষ্ঠখণ্ড (ইচ্ছানুযায়ী) নমিত করে, (সেইরূপ) সুব্রত সাধু ব্যক্তিগণ আপনাকে যেরূপ ইচ্ছা দমন করেন।

দণ্ডবগ্‌গো দসমো।

# জরাবগ্গো

( একাদসমো )

জেতবনে .. বিসাখায় সহায়িকা

১৪৬ কো নু হাসো কিমানন্দো নিচ্চং পজ্জলিতে সতি,
অন্ধকারেন ওনদ্ধা পদীপং ন গবেস্সথ ।১

অন্বয় ।—(ইমস্মিং লোকসন্নিবাসে) নিচ্চং পজ্জলিতে সতি কো নু হাসো কিমানন্দো, অন্ধকারেন ওনদ্ধা (কিংকারণা) পদীপং (ঞাণ পদীপং) ন গবেস্সথ ।

সংস্কৃত ।—(অস্মিন্ লোকে) নিত্যং প্রজ্বলিতে সতি (রাগাদিভিঃ একাদশভিঃ অগ্নিভিরিত্যর্থঃ) কো নু হাসঃ (যুষ্মাকমিতি শেষঃ) কো (বা) আনন্দঃ (বিদ্যতে), অন্ধকারেণ অবনদ্ধা (আবৃতাঃ সন্তঃ, যূয়মিতি শেষঃ) প্রদীপং (জ্ঞানপ্রদীপং) ন গবেষথ (অন্বিষ্যথ) ।

অনুবাদ ।—[রাগ ও দ্বেষাদি অগ্নি দ্বারা] নিত্য প্রজ্বলিত হওয়া সত্ত্বেও এই জগতে তোমাদের হাস্য বা আনন্দ কেন? (হে মানবগণ!) তোমরা (অবিদ্যা) অন্ধকারে আবৃত রহিয়াছ (কিন্তু) জ্ঞানদীপের অনুসন্ধান করিতেছ না ।

---

বেণুবনে . সিরিমা

১৪৭ পস্স চিত্তকতং বিম্বং অরুকায়ং সমুস্সিতং
আতুরং বহুসঙ্কপ্পং যস্স নত্থি ধুবং ঠিতি ।২

অন্বয় । চিত্তকতং (কতচিত্তং) অরুকায়ং সমুস্সিতং আতুরং বহুসঙ্কপ্পং বিম্বং পস্স, যস্স ধুবং ঠিতি নত্থি ।

সংস্কৃত।—চিত্রীকৃতং ( বস্ত্রাভরণাদিভিঃ অলঙ্কৃতং ) অরুকায়ং ( অরুভিঃ পরিপূরিতং, ব্রণপরিপূরিতং কায়ং ) সমুচ্ছিতং অস্থিচর্ম্মাবশেষং আতুরং বহুসংকল্পং বিম্বং কায়ং পশ্য, যস্য ধ্রুবং স্থিতির্নাস্তি।

অনুবাদ।—বস্ত্র অলঙ্কারাদি দ্বারা, সুসজ্জিত, ( অরু-ব্রণ, কায়-সমূহ ) ব্রণ বা ক্ষতসমূহ দ্বারা পরিপূরিত, অস্থিদ্বারা খজুকৃত, রোগযুক্ত, নানামতপূর্ণ ( অর্থাৎ যে দেহ সম্বন্ধে নানাপ্রকার মত ব্যাখ্যাত হইয়াছে, অথবা নানা সঙ্কল্পপূর্ণ ) দেহকে অবলোকন কর, যাহার অপরিবর্ত্তনীয় স্থায়িত্ব অর্থাৎ নিত্যতা নাই।

---

জেতবন উত্তরা থেরী

১৪৮ পরিজিণ্ণমিদং রূপং রোগনিড্ঢং পভঙ্গুরং[১]
ভিজ্জতি পূতিসন্দেহো মরণন্তং হি জীবিতং।৩

অন্বয়।—ইদং রূপং পরিজিণ্ণং রোগনিড্ঢং পভঙ্গুরং, ( অয়ং ) পূতি-সন্দেহো ভিজ্জতি; জীবিতং হি মরনন্তং।

সংস্কৃত।—ইদং রূপং ( শরীরং ) পরিজীর্ণং রোগনিষ্ঠং প্রভঙ্গুরং, ( অসৌ ) পূতিসন্দেহো ( পূতিযুক্তদেহো ) ভিদ্যতে, জীবিতং হি মরণান্তং।

অনুবাদ।—এই শরীর ( ক্ষয়শীল ) রোগের উৎপত্তি স্থান ও ভঙ্গুর, ( এই ) পূতিযুক্ত দেহ ভগ্ন হইয়া থাকে, জীবন মরণে অবসান হয়।

---

১। পভঙ্গুনং।

১৪৮। এই শ্লোক ১২ বৎসর বয়স্কা বৃদ্ধা এক থেরীকে সম্বোধন করিয়া বলা হইয়াছিল।

জেতবন　　　••　　　অধিমান ভিক্খু

১৪৯　যানি'মানি অপত্থানি[1] অলাপূনেব সারদে
কাপোতকানি অট্‌ঠীনি তানি দিস্বান কা রতি ?৪

অন্বয়।—যানি'মানি সারদে অলাপূনেব অপত্থানি কাপোতকানি অট্‌ঠীনি, তানি দিস্বান কা রতি।

সংস্কৃত।—যানীমানি শরদি অলাবূনি ইব অপাস্তানি ( প্রক্ষিপ্তানি ) কাপোতকানি ( শুভ্রানি ) অস্থীন, তানি পশ্যতঃ কা রতিঃ ( আস্থা )।

অনুবাদ।—শরৎকালের অলাবুর ন্যায় প্রক্ষিপ্ত ও কপোতের ন্যায় শুভ্র এই অস্থিগুলিকে দেখিয়া, ইহাদের প্রতি কিসের আসক্তি ?

---

জেতবন　　　•　　　রূপনন্দ থেরী

১৫০　অট্‌ঠীনং নগরং কতং মংসলোহিতলেপনং
যত্থ জরা চ মচ্চু চ মানো মক্খো[3] চ ওহিতো।৫

অন্বয়।—অট্‌ঠীনং নগরং মংসলোহিতলেপনং কতং যত্থ জরা চ মচ্চু মানো ( চ ) মক্খো চ ওহিতো।

সংস্কৃত।—অস্থীনং নগরং মাংসলোহিতলেপনং কৃতং যত্র জরা চ মৃত্যুশ্চ

---

১। এই শব্দের 'অপব্যানি' এইরূপ সংস্কৃত অনুবাদ করিতে পারা যায়।

২। রতী।

৩। মক্খো—মূল অর্থ হইতেছে, কিছু লিখিয়া মুছিয়া ফেলা। তাহা হইতে অর্থ হইয়াছে, লোকের ভাল অংশ পরিত্যাগ করিয়া মন্দ গ্রহণ করা।

১৫০। এই শ্লোকে শরীরের সহিত খাদ্যাগারের ( মরাইয়ের ) তুলনা করা হইয়াছে। 'নগর' অর্থে এই স্থলে খাদ্যাগার।

মানশ্চ ( অভিমানশ্চ ) ম্রক্ষশ্চ ( কাপট্যঞ্চ ) অবহিতঃ ( স্থিত ইত্যর্থঃ )।

অনুবাদ।—অস্থি দ্বারা এক পুরী নির্ম্মিত হইয়াছে, তাহাতে রক্তমাংসের প্রলেপ দেওয়া হইয়াছে, তাহার ভিতর জরা, মৃত্যু, অহঙ্কার এবং কাপট্য বাস করিতেছে।

---

জেতবন ... মল্লিকা দেবী

১৫১ জীরন্তি বে রাজরথা সুচিত্তা
অথো সরীরম্পি জরং উপেতি,
সতঞ্চ ধম্মো ন জরং উপেতি
সন্তো হবে সব্ভি পবেদয়ন্তি ।৬

অন্বয়।—সুচিত্তা রাজরথা বে জীরন্তি, অথো সরীরম্পি জরং উপেতি, সতঞ্চ ধম্মো ন জরং উপেতি, (ইতি) হবে সন্তো সব্ভি পবেদয়ন্তি।

সংস্কৃত।—সুচিত্রা রাজরথা বৈ জীর্য্যন্তি, অথ শরীরমপি জরামুপৈতি, সতাং তু ধর্ম্মঃ ন জরামুপৈতি, (ইতি) সন্তঃ বৈ সদ্ভ্যঃ প্রবেদয়ন্তি ( কথয়ন্তি )।

অনুবাদ।—রাজাদিগের সুচিত্রিত রথসকলও জীর্ণ হইয়া যায়, আর ( সেইরূপ ) শরীরও জীর্ণ হইয়া যায়, কিন্তু ( বুদ্ধাদি ) সাধুগণের ধর্ম্ম ক্ষয়প্রাপ্ত হয় না, শান্ত পুরুষেরা সাধুগণ সমীপে এইরূপই বলিয়া থাকেন।

---

জেতবন　　　　...　　　　লাড়ুদায়ি থের

১৫২　অপ্পস্সুতা'য়ং পুরিসো বলিবদ্দো ব জীরতি,
মংসানি তস্স বড্‌ঢন্তি পঞ্‌ঞা তস্স ন বড্‌ঢতি। ৭

অন্বয়।—অপ্পস্সুতা অয়ং পুরিসো বলিবদ্দো ব জীরতি; তস্স মংসানি বড্‌ঢন্তি, তস্স পঞ্‌ঞা ন বড্‌ঢতি।

সংস্কৃত।—অল্পশ্রুতঃ (অল্পজ্ঞানসম্পন্নঃ) পুরুষঃ বলীবর্দ্দ ইব জীর্য্যতি (বৃদ্ধো ভবতি), তস্য মাংসানি বর্দ্ধন্তে, তস্য প্রজ্ঞা ন বর্দ্ধতে।

অনুবাদ।—জ্ঞানহীন পুরুষ কেবল বলীবর্দ্দের ন্যায় বৃদ্ধ হইতে থাকে, তাহার মাংস সকল বর্দ্ধিত হইতে থাকে, কিন্তু তাহার প্রজ্ঞা বর্দ্ধিত হয় না।

---

১৫৩　অনেকজাতিসংসারং সন্ধাবিস্সং[১] অনিব্বিসং
গহকারকং গবেসন্তো, দুক্খা জাতি পুনপ্পুনং। ৮

---

১। 'সন্ধাবিস্সং'—এই শব্দটির ব্যুৎপত্তি বিষয়ে পাশ্চাত্য পণ্ডিতগণের মধ্যে মতভেদ দৃষ্ট হয়। ইহার আকৃতি অনুসারে ইহাকে ভবিষ্যতের উত্তম পুরুষ এক বচনের পদ বলিয়া বোধ হয়। অধ্যাপক মাক্স-মুলর উহাই গ্রহণ করিয়াছেন। কিন্তু তাহাতে অর্থ ঠিক করা যায় না বলিয়া আমাদের বিশ্বাস। আমরা চাইল্ডস্‌' প্রমুখ অন্যান্য পণ্ডিতগণের ন্যায় উহাকে পুংস্তের পদ (সমধাবিষম্) বলিয়া গ্রহণ করিলাম। প্রকৃত প্রস্তাবে এইটী present participle (শতৃ)র পদ।

১৫৩। বোধিবৃক্ষমূলে বুদ্ধত্ব প্রাপ্তির অব্যবহিত পরে এই উদান ভগবান্‌ উচ্চারণ করিয়াছিলেন। পরে কোন সময়ে মহাস্থবির আনন্দ কর্ত্তৃক জিজ্ঞাসিত হইয়া পুনরায় ইহা উচ্চারণ করেন।

১৫৪ গহকারক দিট্‌ঠোসি, পুন গেহং ন কাহসি,
সব্‌বা তে ফাসুকা[১] ভগ্‌গা, গহকূটং বিসঙ্খিতং
বিসঙ্খারগতং চিত্তং, তণ্‌হানং খয়মজ্ঝগা। ৯

অন্বয়। গহকারকং গবেসন্তো অনিব্বিসং অনেকজাতিসংসারং সন্ধাবিস্সং, পুনপ্‌পুনং জাতি দুক্‌খা, গহকারক, দিট্‌ঠোসি, পুন গেহং ন কাহসি; তে সব্বা ফাসুকা ভগ্‌গা, গহকূটং বিসঙ্খিতং বিসঙ্খারগতং চিত্তং তণ্‌হানং খযং মজ্‌ঝগা।

সংস্কৃত।—গৃহকারকং (অস্য দেহরূপস্য গৃহস্য কর্ত্তারং) গবেষয়ন্ (অন্বিষ্যন্) অনিবিশমানঃ (অবিন্দন্ অলভমানঃ অনেকজাতি-সংসারং সমধাবিষম্ (যথার জন্মনঃ জন্মান্তরং প্রাপ, সংসারাৎ সংসারান্তরঞ্চ অগমমিত্যর্থঃ), পুনঃ পুনঃ জাতিঃ (জন্ম) দুঃখা (দুঃখকরা)। গৃহকারক, দৃষ্টোঽসি (ময়েতি শেষঃ), পুনঃ গৃহং ন করিষ্যসি, সর্ব্বাঃ তে পার্শ্বিকা ভগ্নাঃ, গৃহকূটং বিসংস্কৃতং (ভগ্নং, নষ্টং), বিসংস্কারগতং (নির্ব্বাণগতং) চিত্তং তৃষ্ণানাম্ ক্ষয়ং অধ্যগাৎ (প্রাপৎ)।

অনুবাদ।—দেহরূপ গৃহনির্ম্মাতাকে অন্বেষণ করিতে করিতে, কিন্তু তাহাকে না পাইয়া, কতবার ভ্রমণ করিলাম, কত বারই সংসারে জন্মপরিগ্রহ করিলাম, পুনঃ পুনঃ জন্মগ্রহণ দুঃখকর। হে গৃহকারক, এইবার তোমাকে দেখিয়াছি, আর গৃহ নির্ম্মাণ করিতে পারিবে না (সংসারাবর্ত্তে আর প্রত্যাবর্ত্তন করিব না), তোমার সকল কাষ্ঠদণ্ড ভগ্ন হইয়াছে, গৃহকূট (গৃহচূড়া-

১। পাসুকা। ২। ইতি বুদ্ধঘোষ।

'গহকারক' (ব্রহ্মদেশীয় পুস্তকে 'গহকারং' পদ দৃষ্ট হয়) গৃহকারক:—'গৃহ' অর্থে 'এই দেহ', ইহার 'কারক' অর্থাৎ 'নির্ম্মাতা'—পঞ্চস্কন্ধাদি, যাহা পুনর্জন্ম আনয়ন করে।

গৃহনির্ম্মাতা—তৃষ্ণা, গৃহ—শরীর, গৃহকূট—অবিদ্যা, কাসুকা—রাগ, দ্বেষ ও মোহ।

কর্ণিকামণ্ডল ) নষ্ট হইয়া গিয়াছে। নির্ব্বাণগত ( সংস্কাৰসমূহ হইতে মুক্ত ) আমাৰ চিত্তেৰ সকল তৃষ্ণা ক্ষয়প্রাপ্ত।

---

ঋষিপত্তন ... মহাধনসেট্‌ঠিপুত্ত

১৫৫ অচরিত্বা ব্রহ্মচরিয়ং অলদ্ধা যোব্বনে ধনং,
জিণ্ণকোঞ্চাব ঝাযন্তি খীণমচ্ছে'ব পল্ললে। ১০

১৫৬ অচৰিত্বা ব্রহ্মচরিয়ং অলদ্ধা যোব্বনে ধনং,
সেন্তি চাপা'তি খীণা'ৰ পুৰাণানি অনুত্থুনং। ১১

অন্বয়।—ব্রহ্মচরিয়ং অচরিত্বা যোব্বনে ধনং অলদ্ধা ( পুরিসা ) খীণমচ্ছে পল্ললে জিন্নকোঞ্চ ইব ঝায়ন্তি। ব্রহ্মচরিয়ং অচৰিত্বা যোব্বনে ধনং অলদ্ধা ( পুরিসা ) পুরাণানি অনুত্থুনং অতিখীণো চাপো'ব সেন্তি।

সংস্কৃত।—ব্রহ্মচর্য্যং অচরিত্বা যৌবনে ধনং অলদ্ধা জনাঃ ক্ষীণমৎস্যে পৰলে জীর্ণক্রৌঞ্চ ইব ক্ষিণন্তি ( নশ্যন্তি )। ব্রহ্মচর্য্যং অচৰিত্বা যৌবনে ধনং অলদ্ধা ( জনাঃ ) পুরাণানি অনুতপন অতিক্ষীণঃ চাপ ইব শেরতে।

অনুবাদ—ব্রহ্মচর্য্য আচৰণ না কৰিলে, বা যৌবনে ধন উপার্জ্জন না কৰিলে, মৎস্যহীন পুষ্করিণীতে জীর্ণ ক্রৌঞ্চেৰ ন্যায় চিন্তা (ধ্যান) কৰিতে হয়। ব্রহ্মচর্য্য আচরণ না করিলে বা যৌবনে ধন উপার্জ্জন না কৰিলে, পুৰাতন বিষয় স্মৰণপূর্ব্বক অনুশোচনা করিতে করিতে ধনু হইতে মুক্ত বৃথা শৱেৰ ন্যায় পড়িয়া থাকিতে হয়।

জৱাবগ্গো একাদসমো।

---

# অত্তবগ্গো

( দ্বাদসমো )

ভেসকলাবন ... বোধিরাজকুমার

১৫৭ অত্তানং চে পিযং জঞ্ঞা রক্খেয্য[1] তং সুরক্খিতং,
তিণ্ণমঞ্ঞতরং যামং[2] পটিজগ্গেয্য পণ্ডিতো।১

অন্বয়।—অত্তানং চে পিয়ং জঞ্ঞা (ততো) তং সুরক্খিতং রক্খেয্য ; পণ্ডিতো তিণ্ণমঞ্ঞতরং যামং পটিজগ্গেয্য।

সংস্কৃত।—আত্মানং চেৎ প্রিয়ং জানীয়াৎ ততঃ তৎ সুরক্ষিতং রক্ষেৎ, পণ্ডিতঃ ত্রয়াণামন্যতমং যামং প্রতিজাগৃয়াৎ (কুশলং ভাবয়েৎ)।

অনুবাদ।—যদি আত্মাকে প্রিয় বলিয়া জ্ঞান কর, তবে তাহাকে উত্তম রূপে রক্ষা করিবে, পণ্ডিত ব্যক্তি ত্রিযামের মধ্যে (অন্ততঃ) এক যামও আত্মাকে সৎকর্ম্মের (দান, শীল ও ভাবনা) দ্বারা প্রতিপোষণ করিবে।

---

জেতবন .. উপনন্দ সক্যপুত্ত থের

১৫৮ অত্তানমেব পঠমং পতিরূপে[3] নিবেসয়ে,
অথ'ঞ্ঞমনুসাসেয্য ন কিলিস্সেয্য পণ্ডিতো। ২

অন্বয়।—অত্তানমেব পঠমং পতিরূপে নিবেসয়ে, অথ অঞ্ঞং অনুসাসেয্য, পণ্ডিতো (এবং করিত্বা) ন কিলিস্সেয্য।

সংস্কৃত।—আত্মানমেব প্রথমং প্রতিরূপে (কর্ত্তব্যে) নিবেশয়েৎ, অথ (তদনন্তরং) অন্যমনুশিষ্যাৎ, পণ্ডিতঃ (এবং কৃত্বা) ন ক্লিশ্যেৎ (ক্লেশং প্রাপ্নুয়াৎ)।

---

১। রক্খেয্যা।

২। যামং—জীবনের তিন ভাগের অন্ততঃ এক ভাগ ; প্রথম বয়স (যৌবন)-মধ্য বয়স (প্রৌঢ়), পশ্চিম যাম বা বৃদ্ধ বয়স। ৩। পটি—।

অনুবাদ।—যাহা কর্ত্তব্য তাহাতে অগ্রে আপনাকে নিবিষ্ট করিবে, পরে অন্যকে উপদেশ দিবে, পণ্ডিত ব্যক্তি এইরূপ করিলে ক্লেশ পাইবেন না।

---

জেতবন ... পধানিকতিস্‌স থের

১৫৯ অত্তানঞ্চে তথা কয়িরা যথঞ্‌ঞমনুসাসতি,
সুদন্তো বত দম্মেথ[১], অত্তা হি কির দুদ্দমো। ৩

অন্বয়।—যথা অঞ্‌ঞমনুসাসতি তথা অত্তানং চে কয়িরা, (ততো) সুদন্তো বত দম্মেথ, অত্তাহি কির দুদ্দমো।

সংস্কৃত।—যথান্যমনুশাস্তি তথা আত্মানঞ্চেৎ কুর্য্যাৎ, (ততঃ) সুদান্তঃ (ভূত্বা, অন্যমপি) দময়েৎ, আত্মা হি কিল দুর্দ্দমঃ।

অনুবাদ।—লোকে অন্যকে যেরূপ হইতে উপদেশ দেয়, আপনাকে যদি সেইরূপ করে, তবে আপনি সংযত হইয়া পরকেও দমন করিতে পারে। আত্মাই যথার্থ দুর্দ্দমনীয়।

---

জেতবন কুমারকস্‌সপমাতু থেরী

১৬০ অত্তা হি অত্তনো নাথো, কো হি নাথো পরো সিয়া,
অত্তনা'ব সুদন্তেন নাথং লভতি দুল্লভং। ৪

অন্বয়।—অত্তা হি অত্তনো নাথো, কো হি পরো নাথো সিয়া, সুদন্তেন অত্তনো ইব দুল্লভং নাথং লভতি।

---

১। দমেথ।

১৬০। উদ্ধরেদাত্মনাত্মানং নাত্মানমবসাদয়েৎ।
আত্মৈব আত্মনো বন্ধুরাত্মৈব রিপুরাত্মনঃ॥
বন্ধুরাত্মাত্মনস্তস্য যেনাত্মৈবাত্মনা জিতঃ।
অনাত্মানস্তু শত্রুত্বে বর্ত্তেতাত্মৈব শত্রুবৎ॥ গীতা, ৬ষ্ঠ অঃ

সংস্কৃত।—যস্য অত্যন্তদৌঃশীল্যং১, সঃ 'মালুবা' ( লতা ) অবততং ( বেষ্টিতং ) শালমিব আত্মানং তথা করোতি যথা দ্বিষঃ এনমিচ্ছন্তি।

অনুবাদ।—মালুবা লতাবেষ্টিত শালবৃক্ষের ন্যায় যাহার আত্মা অত্যন্ত দুঃশীলতায় বেষ্টিত, তাহার শত্রুরা তাহাকে যেরূপ ইচ্ছা করে, সে আপনাকে সেইরূপে পরিণত করিয়া ফেলে।

---

বেণুবন ... সংঘভেদ পরিসক্কন বথু

১৬৩ সুকরানি অসাধূনি অত্তনো অহিতানি চ,
যং বে হিতঞ্চ সাধুঞ্চ তং বে পরমদুক্করং। ৭

অন্বয়।—অসাধূনি অত্তনো অহিতানি চ সুকরাণি, যং বে হিতঞ্চ সাধুঞ্চ তং বে পরমদুক্করং।

সংস্কৃত।—অসাধূনি আত্মনোঽহিতানি চ ( কর্ম্মাণি ) সুকরাণি বৈ হিতঞ্চ সাধু চ তৎ বৈ পরমদুষ্করম্।

অনুবাদ।—অসাধু ও আপনার অহিতকর কর্ম্ম করা সহজ, কিন্তু যাহা সাধু ও হিতকর তাহা পালন করা অতিশয় দুষ্কর।

---

১। "যস্য অত্যন্তদৌঃশীল্যং মালুবা শালং বৃক্ষং ইব অবততং সন্ততো ব্যাপ্তং সর্ব্বতোমুখং ইত্যর্থঃ ভবতি স আত্মানং তথা করোতি যথা এনং দ্বিট্ শত্রুরিচ্ছতি অর্থাৎ স নরঃ শত্রুনন্দনো করোতি ইত্যর্থঃ।" অর্থাৎ সাল বৃক্ষ যেমন লতা দ্বারা অত্যন্ত সমাচ্ছন্ন হইলে, লতাবেষ্টন অতিক্রম করিয়া আত্মরক্ষা করিতে পারে না, সেইরূপ যাহার আত্মা দুঃশীলতায় সর্ব্বতোভাবে সমাচ্ছন্ন হইয়াছে, ( তখন শত্রুরা যেরূপ ইচ্ছা করে, সে তাহাই করিয়া থাকে ) তাহার অবশ্যম্ভাবী পতন ভাবিয়া শত্রুরা আনন্দিত হয়।

জেতবন ... কাল থের

১৬৪ যো সাসনং অরহতং অরিয়ানং ধম্মজীবিনং
পটিক্কোসতি দুম্মেধো দিট্ঠিং নিস্সায পাপিকং
ফলানি কট্ঠকস্সে'ব অত্তহঞ্ঞায় ফল্লতি[১]। ৮

অন্বয়।—যো দুম্মেধো পাপিকং দিট্ঠিং নিস্সায় অরিয়ানং ধম্মজীবিনং (চ) অরহতং সাসনং পটিক্কোসতি. (সো) কট্ঠকস্স ফলানিব অত্তহঞ্ঞায় ফল্লতি।

সংস্কৃত।—যো দুর্ম্মেধাঃ পাপিকাং দৃষ্টিং (মিথ্যাদৃষ্টিমিত্যর্থঃ) নিঃশ্রিত্য (আশ্রয়ত্বেন গৃহীত্বা) আর্য্যাণাং ধর্ম্মজীবিনাঞ্চ অর্হতাং শাসনং প্রতিক্রুশ্যতি, সঃ 'কট্ঠকস্য' (বংশস্য) ফলানীব আত্মহত্যায়ৈ ফুল্লতি।

অনুবাদ।—যে নির্ব্বোধ ব্যক্তি মিথ্যাদৃষ্টি আশ্রয় করিয়া পূজনীয় ও ধর্ম্মপরায়ণ অর্হদ্বর্গের শাসনকে অবজ্ঞা করে, সে বাঁশের ফলের ন্যায় আপনার নাশের নিমিত্ত ফল উৎপন্ন করে।

---

জেতবন ... চুলকাল উপাসক

১৬৫ অত্তনা'ব কতং পাপং অত্তনা সঙ্কিলিস্সতি,
অত্তনা অকতং পাপং অত্তনা'ব বিসুজ্ঝতি,
সুদ্ধি অসুদ্ধি পচ্চত্তং, নাঞ্ঞো অঞ্ঞং বিসোধয়ে। ৯

অন্বয়।—অত্তনা'ব পাপং কতং, অত্তনা সঙ্কিলিস্সতি; অত্তনা পাপং অকতং, অত্তনা'ব বিসুজ্ঝতি; সুদ্ধি অসুদ্ধি পচ্চত্তং (বত্ততি) ন অঞ্ঞো অঞ্ঞং বিসোধয়ে।

সংস্কৃত।—আত্মনৈব পাপং কৃতং, আত্মনা সংক্লিশ্যতি; আত্মনা পাপং

১।—হী।

অকৃতং, আত্মনৈব বিশুধ্যতি, শুদ্ধিঃ অশুদ্ধিশ্চ প্রত্যাত্মং (বর্ত্ততে), ন অন্যং অন্যঃ বিশোধয়েৎ।

অনুবাদ।—লোকে আপনি পাপ করে, আপনিই কষ্ট পায়, আপনি পাপ না করিলে, আপনিই পবিত্র থাকে, শুদ্ধি এবং অশুদ্ধি আত্মনিষ্ঠ, অন্যে অন্যকে শুদ্ধ করিতে পারে না।

জেতবন ... অত্তদত্থ থের

১৬৬ অত্তদত্থং পরত্থেন বহুনা'পি[1] ন হাপযে,
অত্তদত্থমভিঞ্ঞায় সদত্থপসুতো সিয়া। ১০

অন্বয়।—বহুনা'পি পরত্থেন (পুগ্গলো) অত্তদত্থং ন হাপযে, অত্তদত্থ মভিঞ্ঞায় সদত্থপসুতো সিয়া।

সংস্কৃত।—বহুনাঽপি পরার্থেন (পরকীয়বহুকার্য্যানুরোধাদপীত্যর্থঃ) (নরঃ) আত্মনোঽর্থং (আত্মমঙ্গলকরকার্য্যং) ন হাপয়েৎ (ত্যজেৎ). আত্মার্থং অভিজ্ঞায় (সম্যক্ জ্ঞাত্বা) সদর্থপ্রসিতঃ (স্বকীয়মঙ্গলার্থেঽভিনিবিষ্টঃ) স্যাৎ।

অনুবাদ।—পরার্থের বহু কর্ত্তব্যের অনুরোধেও কোন ব্যক্তির নিজ স্বার্থ পরিত্যাগ করা উচিত নয়, স্বকীয় (মঙ্গলজনক) কার্য্য উত্তমরূপে জানিয়া তাহাতে নিবিষ্ট থাকা কর্ত্তব্য।

অত্তবগ্গো দ্বাদসমো।

---

১।—পীঁ

১৬৬। এই গাথাটি কর্ম্মস্থান ভাবনা উপলক্ষ করিয়া কথিত হইয়াছে। পরের বহু আবশ্যক কার্য্য হইলেও যোগাচার ভিক্ষুর পক্ষে নিজ ধ্যান-ধারণা পরিত্যাগ করিয়া তাহা সম্পন্ন করিতে যাওয়া উচিত নহে। যদি কিছুকাল ধ্যান-ধারণার পর মার্গফলাদির সাক্ষাৎ লাভ না ঘটে, তবে অপরের কার্য্যানুরোধে ধ্যান পরিত্যাগ করা উচিত নহে। পরন্তু বিশেষ দৃঢ়তার সহিত তাহাতে নিযুক্ত থাকা কর্ত্তব্য। এই স্থানে, 'স্বার্থ' শব্দে ধ্যানাদি কুশল কর্ম্ম বুঝাইতেছে।

# লোকবগ্গো

( তেরসমো )

জেতবন ... অঞ্ঞতর দহর ভিক্খু

১৬৭ হীনং ধম্মং ন সেবেয্য, পমাদেন ন সংবসে,
মিচ্ছাদিট্ঠিং[1] ন সেবেয্য, ন সিয়া লোকবদ্ধনো[2]। ১

অন্বয়।—হীনং ধর্ম্মং ন সেবেয্য, পমাদেন ন সংবসে, মিচ্ছাদিট্ঠিং ন সেবেয্য, লোকবদ্ধনো ন সিয়া।

সংস্কৃত।—হীনং ধর্ম ন সেবেত, প্রমাদেন ন সংবসেৎ, 'মিথ্যাদৃষ্টিং' ( অসত্যদর্শনং) ন সেবেত, লোকবর্দ্ধনঃ (লোকবর্দ্ধকঃ পুনর্জন্মকরঃ) নস্যাৎ।

অনুবাদ।—হীন ধর্ম্মের অনুসরণ করিওনা, প্রমত্ত ভাবে ( অর্থাৎ ধর্ম্মপথ বিস্মৃত হইয়া) জীবন যাপন করিও না, মিথ্যাদৃষ্টির সেবা করিও না, সংসারবর্দ্ধক ( পুনর্জন্মবৃদ্ধিকারী ) হইও না।

---

নিগ্রোধ আরাম . সুদ্ধোদন

১৬৮ উত্তিট্ঠে নপ্পমজ্জেয্য ধম্মং সুচরিতং চরে,
ধম্মচারী সুখং সেতি অস্মিং লোকে পরম্হি চ। ২

১৬৯ ধম্মং চরে সুচরিতং ন তং দুচ্চরিতং চরে,
ধম্মচারী সুখং সেতি অস্মিং লোকে পরম্হি চ। ৩

অন্বয়।—উত্তিট্ঠে, নপ্পমজ্জেয্য, সুচরিতং ধম্মং চরে, ধম্মচারী অস্মিং লোকে পরম্হি চ সুখং সেতি। সুচরিতং ধম্মং চরে, ন তং দুচ্চরিতং চরে, ধম্মচারী অস্মিং লোকে পরম্হি চ সুখং সেতি।

---

১। 'মিচ্ছাদিট্ঠিং'—( পরিশিষ্ট দ্রষ্টব্য। ২। বড্ঢনো

১৬৭। হীন ধর্ম্ম—রূপ, রস, শব্দ, গন্ধ ও স্পর্শ।

সংস্কৃত।—উত্তিষ্ঠেৎ, ন প্রমাদ্যেৎ, সুচরিতং ধর্ম্মং চরেৎ, ধর্ম্মচারী অস্মিন্ লোকে পরস্মিংশ্চ সুখং শেতে। সুচরিতং ধর্ম্মং চরেৎ, ন তৎ দুশ্চরিতং চরেৎ, ধর্ম্মচারী অস্মিন্ লোকে পরস্মিংশ্চ সুখং শেতে।

অনুবাদ।—উঠ, অলস হইয়া থাকিও না, সৎ ধর্ম্ম আচরণ কর। ধর্ম্মচারী ইহ এবং পর উভয় লোকেই সুখে থাকেন, সদ্ধর্ম্ম আচরণ করিবে, অসদ্ধর্ম্ম (অর্থাৎ পাপের ধর্ম্ম) আচরণ করিবে না, ধর্ম্মচারী ইহ ও পর উভয় লোকেই সুখে থাকেন।

বিশেষার্থ।—ভিক্ষাদ্বারা প্রাপ্ত পিণ্ড বা অন্ন গ্রহণ করিবে। এই পিণ্ডপাত-(ভিক্ষা) ধর্ম্ম পালনে কখনও অলস হইও না, উহা সুন্দররূপে পালন করিবে। পিণ্ডপাত ধর্ম্ম পালনকারী ইহ এবং পর এই উভয় লোকেই সুখে থাকেন। এই পিণ্ডাচরণ-ধর্ম্ম সুন্দররূপে পালন করিবে, কখন অসৎ ভাবে উহা পালন করিবে না। অর্থাৎ, ভিক্ষুর পক্ষে 'অগোচর' বা নিষিদ্ধ স্থান হইতে পিণ্ড গ্রহণ উচিৎ নহে।

---

জেতবন পঞ্চসত বিপস্সক ভিক্‌খু

১৭০ যথা বুব্‌বুলকং পস্‌সে, যথা পস্‌সে মরীচিকং,
এবং লোকং অবেক্‌খন্তং মচ্চুরাজা ন পস্‌সতি। ৪

অন্বয়।—যথা বুব্বুলকং পস্‌সে যথা (চ) মরীচিকং পস্‌সে, এবং লোকং অবেক্‌খন্তং (পুগ্‌গলং) মচ্চুরাজা ন পস্‌সতি।

সংস্কৃত।—যথা বুদ্বুদকং পশ্যেৎ যথা চ মরীচিকং পশ্যেৎ তথা লোকং অবেক্ষমাণং পুরুষং মৃত্যুরাজঃ ন পশ্যতি।

অনুবাদ।—লোকে বুদ্বুদকে যেরূপ দেখে এবং মরীচিকাকে যেরূপ

দেখে, এই পৃথিবীকে (যে ব্যক্তি) সেইরূপ দর্শন করে, যমরাজ তাহাকে অবলোকন করে না।

---

বেণুবন ... অভয় রাজকুমার

১৭১ এথ, পস্সথিমং লোকং চিত্তং রাজরথূপমং,
যত্থ বালা বিসীদন্তি, নত্থি সঙ্গো বিজানতং। ৫

অন্বয়।—এথ, ইমং লোকং চিত্তং রাজরথূপমং পস্সথ যত্থ বালা বিসীদন্তি, বিজানতং সঙ্গো নত্থি।

সংস্কৃত।—এত, ইমং লোকং চিত্রং রাজরথোপমং পশ্যত, যত্র বালাঃ বিষীদন্তি; বিজানতাং সঙ্গঃ নাস্তি।

অনুবাদ।—এস, এই জগৎকে বিচিত্র রাজরথের ন্যায় অবলোকন কর, যেখানে মূর্খেরা নিমজ্জিত হয়, কিন্তু জ্ঞানিগণ আসক্ত হয়েন না।

---

জেতবন ... সম্মুঞ্জনি থের

১৭২ যো চ পুব্বে পমজ্জিত্বা-পচ্ছা সো নপ্পমজ্জতি,
সোইমং লোকং পভাসেতি অব্ভা মুত্তো'ব চন্দিমা। ৬

অন্বয়।—যো চ পুব্বে পমজ্জিত্বা পচ্ছা নপ্পমজ্জতি, সো অব্ভা মুত্তো চন্দিমা ব ইমং লোকং পভাসেতি।

সংস্কৃত।—যঃ পূর্ব্বং প্রমাদ্য (প্রমত্তো ভূত্বা) পশ্চাৎ ন প্রমাদ্যতি (অপ্রমাদী ভবতীত্যর্থঃ), সোঽভ্রাৎ (মেঘাৎ) মুক্তঃ চন্দ্রমা ইব ইমং লোকং প্রভাসয়তি (প্রকাশয়তি, উজ্জ্বলীকরোতি)।

অনুবাদ।—যে পূর্ব্বে প্রমত্ত থাকিয়া পরে অপ্রমাদী হয়, সে মেঘমুক্ত চন্দ্রের ন্যায় জগৎকে উজ্জ্বল করে।

---

জেতবন ... ... অঙ্গুলিমাল থের

১৭৩ যস্‌স পাপং কতং কম্মং কুসলেন পিথীয়তি[১]

সোহিমং লোকং পভাসেতি অব্‌ভা মুত্তো'ব চন্দিমা। ৭

অন্বয়।—যস্‌স কতং পাপং কম্ম কুসলেন পিথীয়তি, সো অব্‌ভা মুত্তো চন্দিমা ব ইমং লোকং পভাসেতি।

সংস্কৃত।—যস্য কৃতং পাপং কর্ম্ম কুশলেন (কর্মণেতি শেষঃ) প্রধীয়তে (আব্রিয়তে), সোঽভ্রাৎ মুক্তশ্চন্দ্রমা ইব ইমং লোকং প্রভাসয়তি।

অনুবাদ।—যাহার কৃত পাপ কর্ম্ম, কুশল কর্ম্ম (অর্হত্বমার্গ) দ্বারা আবৃত হয়, সে মেঘমুক্ত চন্দ্রের ন্যায় জগৎকে উজ্জ্বল করে।

---

জেতবন ... ... পেসকারধীত বত্থু

১৭৪ অন্ধভূতো[২] অযং লোকো তনুকেত্থ বিপস্‌সতি,

সকুন্তো[৩] জালমুত্তো ব অপ্পো সগ্‌গায গচ্ছতি। ৮

অন্বয়।—অয়ং লোকো অন্ধভূতো, এত্থ তনুকো বিপস্সতি, জালমুত্ত সকুন্তো ব অপ্পো সগ্‌গায় গচ্ছতি।

সংস্কৃত।—অয়ং লোকঃ অন্ধভূতঃ অত্র তনুকঃ (অল্প এব) বিপশ্যতি (সম্যগবেক্ষতে), জালমুক্তঃ শকুন্ত ইব অল্পঃ (জন ইতি শেষঃ) স্বর্গায় (অপবর্গায়) গচ্ছতি।

অনুবাদ।—এই পৃথিবী অন্ধকারময় (পৃথিবীর লোকসমূহ অন্ধ), এখানে অল্প লোকেই (প্রজ্ঞাচক্ষু অভাবে) উত্তমরূপে (অনিত্যাদিরূপে) দেখিতে পায়, অল্প লোকেই জালমুক্ত পক্ষীর ন্যায় স্বর্গে গমন করে। (সুগতি বা নির্বাণ লাভ করে)।

---

১। পিধিয়তি। ২। অন্ধী— ৩। সকুণো

জেতবন ... ... তিসং ভিক্খূনং

১৭৫ হংসাদিচ্চপথে যন্তি, আকাসে যন্তি ইদ্ধিয়া,
নীয়ন্তি[১] ধীরা লোকম্হা জেত্বা[২] মারং সবাহিনিং[৩]। ৯

অন্বয়।—হংসা আদিচ্চপথে যন্তি, ইদ্ধিয়া আকাসে যন্তি, ধীরা সবাহিনিং মারং লোকম্হা নীয়ন্তি।

সংস্কৃত।—হংসাঃ (পক্ষীবিশেষা যদ্বা সাধবঃ) আদিত্যপথে যন্তি, ঋদ্ধ্যা আকাশে যন্তি; ধীরাঃ সবাহিনীকং মারং জিত্বা (অস্মাৎ) লোকাৎ নীয়ন্তে।

অনুবাদ।—হংসগণ আদিত্যপথে গমন করে, লোকে ঋদ্ধিদ্বারা আকাশে বিচরণ করে; ধীর ব্যক্তিগণ (জ্ঞানিগণ) সসৈন্য মারকে পরাজয় করিয়া পৃথিবী হইতে নীত হন (নির্ব্বাণ, লোকোত্তর বা নির্যানিক ধর্ম্ম প্রাপ্ত হয়)।

---

জেতবন ... ... চিঞ্চমাণবিকা

১৭৬ একং ধম্মং অতীতস্স মুসাবাদিস্স[৪] জন্তুনো
বিতিণ্ণপরলোকস্স নত্থি পাপং অকারিয়ং। ১০

অন্বয়।—একং ধম্মং অতীতস্স মুসাবাদিস্স বিতিণ্ণপরলোকস্স জন্তুনো অকারিয়ং পাপং নত্থি।

সংস্কৃত।—একং ধর্ম্মমতীতস্য মৃষাবাদিনঃ (মিথ্যাকথনশীলস্য) বিতীর্ণপরলোকস্য (অনাদৃতস্বর্গমার্গস্য জন্তোঃ জন্তোরিত্যর্থঃ) অকার্য্যং পাপং নাস্তি।

---

১। নিয়ন্তি। ২। জিত্বা। ৩। সবাহনম্

১৭৫। কাহারও কাহারও মতে 'হংস' অর্থে সাধু। ৪। মুসা—

অনুবাদ।—যে সত্যধর্ম্ম লঙ্ঘন করিয়াছে, যে মিথ্যাকথনশীল, যে পর লোক ভয়রহিত ( অর্থাৎ, মনুষ্যসম্পত্তি, দেবলোকসম্পত্তি ও নির্ব্বাণসম্পত্তি বিষয়ে ) অবহেলা প্রকাশ করে, সেই ব্যক্তির অকার্য্য পাপ কিছুই নাই।

---

জেতবন .. অসদিসদান বত্থু

১৭৭ ন ( বে ) কদরিয়া[২] দেবলোকং বজন্তি,
বালা হবে ন প্পসংসন্তি দানং,
ধীরো চ দানং অনুমোদমানো
তেনেব সো হোতি সুখী পরত্থ ( ৭ )। ১১

অন্বয়।—কদরিয়া বে দেবলোকং ন বজন্তি, বালা হবে দানং ন পসংসন্তি, ধীরো চ দানং অনুমোদমানো তেনেব সো পরত্থ সুখী হোতি।

সংস্কৃত।—কদর্য্যাঃ ( কৃপণাঃ, অদানরতাঃ ) বৈ দেবলোকং ন ব্রজন্তি ( গচ্ছন্তি ) বালাঃ ( মূর্খাঃ ) হি বৈ দানং ন প্রশংসন্তি, ধীরশ্চ ( জ্ঞানী চ ) দানং অনুমোদমানঃ ( প্রশংসন্ ) তেনৈব পরত্র ( পরকালে ) ( দিব্যসম্পত্তিং অনুভবমানো ) সুখী ভবতি।

অনুবাদ।—কৃপণ ব্যক্তিরা দেবলোক প্রাপ্ত হয় না, মূর্খেরা কখনই দানকে প্রশংসা করে না, কিন্তু জ্ঞানিগণ দানকে প্রশংসা (অনুমোদন) করেন এবং তদ্দ্বারাই পরলোকে সুখী হয়েন।

---

২। 'কদরিয়া'—কদর্য্যাঃ—পালিতে কদর্য্য শব্দ 'কৃপণ' অর্থে ব্যবহৃত হয়। কোন কোন স্থলে 'কদর্য্য' অর্থে মৎসর বা দ্বেষ বুঝায়।

জেতবন ... ... -অনাথপিণ্ডিকপুত্তকাল

১৭৮ পথব্যা একবজ্জনে সগ্‌গস্‌স গমনেন বা
সব্বলোকাধিপচ্চেন সোতাপত্তিফলং বরং। ১২

অন্বয়।—পথব্যা একরজ্জেন, সগ্‌গস্‌স গমনেন, সব্বলোকাধিপচ্চেন বা সোতাপত্তিফলং বরং।

সংস্কৃত।—পৃথিব্যাঃ ঐকরাজ্যাৎ (একাধিপত্যাৎ), স্বর্গস্য গমনাৎ সর্ব্ব-লোকাধিপত্যাদ্বা 'স্রোত আপত্তিফলং' বরং (শ্রেয়ঃ)।

অনুবাদ।—পৃথিবীর ঐকরাজ্য, স্বর্গগমন, কিংবা সর্ব্বলোকাধিপত্য অপেক্ষা 'স্রোতাপত্তিফল' শ্রেষ্ঠ।

লোকবগ্‌গো তেবসমো।

---

১। সোতাপত্তিফলং—স্রোতাপত্তিফলং—বৌদ্ধসাধনকাণ্ডে চারটী মার্গ আছে, সোতাপত্তি, সকদাগমনং (সকৃদাগমনম্), অনাগমনং ও অরহত্তং (অর্হত্বম্)। সোতাপত্তি অর্থাৎ (মার্গরূপ স্রোত প্রাপ্তি) স্রোতে আগমন, এই মার্গে প্রবেশ করিলে জীবকে আরও সাতবার জন্মগ্রহণ করিতে হয়, সকদাগমনং অর্থাৎ এক বার আগমন। যিনি এই মার্গে প্রবেশ করিয়াছেন (সকদাগামী) তাঁহাকে আর এক বার পৃথিবীতে জন্মগ্রহণ করিতে হয়। অনাগমনং অর্থাৎ না আসা, যিনি এই মার্গে প্রবেশ করিয়াছেন (অনাগামী) তাঁহাকে পৃথিবীতে আর প্রত্যাবর্ত্তন করিতে হয় না। অরহত্তং অর্থাৎ যে অবস্থায় সকলের পূজনীয় হওয়া যায়, যিনি এই সর্ব্বোচ্চ মার্গে প্রবেশ করিয়াছেন (অরহৎ) তিনি নির্ব্বাণ প্রাপ্ত হন। ইহার প্রত্যেকটি আবার উচ্চতা অনুসারে দুই ভাগে বিভক্ত, যথাঃ সোতাপত্তি মগ্‌গো (স্রোত আপত্তি মার্গ, ইহা 'সোতাপত্তির' সাধন কাল) সোতাপত্তিফলং (স্রোত আপত্তির ফল বা সিদ্ধি); সকদাগামি মগ্‌গো, সকদাগামিফলং, অনাগামি মগ্‌গো, অনাগামিফলং, অরহত্ত মগ্‌গো, অরহত্তফলং।

# বুদ্ধবগ্গো

( চতুদ্দসমো )

বোধিমণ্ড ... মাগন্দিয় ব্রাহ্মণ

১৭৯ যস্‌স জিতং নাবজীযতি জিতমস্‌স নো যাতি কোচি লোকে,
তং বুদ্ধমনন্তগোচরং অপদং কেন পদেন নেস্‌সথ ।১

১৮০ যস্‌স জালিনী বিসত্তিকা তণ্‌হা নত্থি কুহিঞ্চি নেতবে,
তং বুদ্ধমনন্তগোচরং অপদং কেন পদেন নেস্‌সথ ।২

অন্বয় ।—যস্‌স জিতং নাবজীয়তি, যস্‌স জিতং লোকে কোচি নো যাতি, তং অনন্তগোচরং অপদং বুদ্ধং কেন পদেন নেস্‌সথ। যস্‌স জালিনী বিসত্তিকা তণ্‌হা কুহিঞ্চি নেতবে নত্থি, তং অনন্তগোচরং অপদং বুদ্ধং কেন পদেন নেস্‌সথ।

সংস্কৃত ।—যস্য ( সম্যক্‌সম্বুদ্ধস্য ) জিতং ( জয়ঃ ) নাবজীয়তে ( কেনাপীতি শেষঃ ), যস্য জিতং ( জয়ং ) লোকে ( পৃথিব্যাং ) কশ্চিৎ নো ( ন ) যাতি ( প্রাপ্নোতি ), তং অনন্তগোচরং ( অনন্তজ্ঞানং ) অপদং ( রাগাদিক্লেশবহিতং ) বুদ্ধং কেন পদেন ( মার্গেণ ) নেষ্যথ ( চালয়িষ্যথ )। যস্য কুহচিৎ ( কুত্রচিৎ ) নেতুং জালিনী ( জালবতী, জালসহিতেত্যর্থঃ ) বিষাত্মিকা ( গবলস্বভাবা ) তৃষ্ণা ( বাসনা ) নাস্তি, তং অনন্তগোচরং (অশেষজ্ঞানসম্পন্নং ) অপদং ( অপবিচ্ছিন্নং ) বুদ্ধং কেন পদেন ( মার্গেণ ) নেষ্যথ ( চালয়িষ্যথ )।

অনুবাদ।—যাঁহা কর্তৃক জিত রাগ, দ্বেষ ও মোহ প্রভৃতি ক্লেশসমূহ পুনরায় উৎপত্তি হয় না, যাঁহা কর্তৃক জিত ক্লেশ (পাপ) পশ্চাদনুসরণ করে না, সেই অনন্তগোচর, (অপদং) সর্ব্বজ্ঞ (পুনর্জন্ম হেতু) রাগাদিক্লেশরহিত বুদ্ধকে কোন্ পথে লইয়া যাইবে? (কিরূপে বশীভূত করিবে?) জালরূপা (অর্থাৎ বন্ধনকারিণী) এবং বিষাত্মিকা তৃষ্ণা যাঁহাকে যথা ইচ্ছা লইয়া যাইতে পারে না, সেই অনন্তগোচর সর্ব্বজ্ঞ ও রাগাদি পদহীন বুদ্ধকে কোন্ পথে লইয়া যাইবে?

---

সঙ্কস্সনগর ... দেব মনুস্স

১৮১ যে ঝানপসুতা ধীরা নেক্খম্মূপসমে[1] রতা,
দেবা'পি তেসং পিহয়ন্তি[2] সম্বুদ্ধানং সতীমতং।

অন্বয়।—যে ঝানপসুতা ধীরা নেক্খম্মুপসমে রতা, সতীমতং সম্বুদ্ধানং তেসং দেবা'পি পিহয়ন্তি।

সংস্কৃত।—যে ধ্যানপ্রসিতাঃ (ধ্যানপরায়ণাঃ) ধীরাঃ (জ্ঞানিনঃ) নৈষ্কর্ম্যোপশমে রতাঃ (সংসারত্যাগজনিত-শান্তৌ অবস্থিতাঃ) স্মৃতিমতাং (সতত-স্মৃতি-যুক্তানাং) সম্বুদ্ধানাং (বোধিজ্ঞান-নাপন্নানাং) তেষাং (পুরুষাণাং) সৌভাগ্যায় ইতি শেষঃ) দেবা অপি স্পৃহয়ন্তি (অভ্যর্থনমভিলষন্তি)।

---

১। "নেক্খম্মং"—এই শব্দটী চিলডার্স (Childers) 'নৈষ্ক্রম্যং' এই শব্দের প্রতিরূপ করেন, এবং ইহাকে 'নৈষ্কর্ম্ম' এই শব্দের প্রতিরূপ বলিতে আপত্তি করেন। তাহার প্রধান কারণস্বরূপ এই কথা বলেন যে, নৈষ্কর্ম্ম বলিতে যাহা বুঝায়, বৌদ্ধসন্ন্যাস-ধর্ম্মে তাহা নাই। উত্তমশীলতাই বৌদ্ধসন্ন্যাসের বিশেষত্ব।

"নেক্খম্মূপসমে রতা"-ক্লেশ-উপশম রত বা আসক্ত (নির্ব্বাণ-প্রাপ্ত)। ২। পিহেন্তি।

অনুবাদ।—যে সকল পণ্ডিত ব্যক্তি সতত ধ্যানপরায়ণ ও ক্লেশ উপশমে-রত, অর্থাৎ, নির্ব্বাণপ্রাপ্ত, সে সকল স্মৃতিমান্ সম্যক্সম্বুদ্ধগণকে দেবতারাও স্পৃহা করেন, ( অর্থাৎ, তাঁহাদের বুদ্ধত্ব দেবতারাও পাইতে ইচ্ছা করেন )।

---

বারাণসী · এরকপত্তং নাগরাজ

১৮২ কিচ্ছো মনুস্সপটিলাভো কিচ্ছং মচ্চানং জীবিতং,
কিচ্ছং সদ্ধম্মসবণং কিচ্ছো বুদ্ধানং উপ্পাদো ।৪

অন্বয়।—মনুস্সপটিলাভো কিচ্ছো, মচ্চানং জীবিতং কিচ্ছং, সদ্ধম্মসবণং কিচ্ছং, বুদ্ধানং উপ্পাদো কিচ্ছো।

সংস্কৃত।—মনুষ্যপ্রতিলাভঃ ( মনুষ্যজন্মপ্রাপ্তিঃ ) কৃচ্ছ্রঃ ( দুর্ল্লভঃ ), মর্ত্যানাং ( মরণশীলানাং নরাণাং ) জীবিতং ( জীবনং ) কৃচ্ছ্রং ( দুরক্ষ্যং ) সদ্ধর্ম্মশ্রবণং কৃচ্ছ্রং ( দুর্ল্লভং ), বুদ্ধানাং উৎপাদঃ কৃচ্ছ্রঃ ( অতি দুর্ল্লভং )।

অনুবাদ।—মানব-জন্মলাভ দুর্ল্লভ, মরণশীল মনুষ্যের জীবন কষ্টকর, সদ্ধর্ম্ম ( ধর্ম্ম ) শ্রবণ দুর্ল্লভ, বুদ্ধগণের উৎপত্তি দুর্ল্লভ।

---

জেতবন · আনন্দথেরস্স পঞ্হং

১৮৩ সব্বপাপস্স অকরণং কুসলস্স উপসম্পদা,
সচিত্তপরিয়োদপনং এতং বুদ্ধানসাসনং ।৫

অন্বয়।—সব্বপাপস্স অকরণং, কুসলস্স উপসম্পদা, সচিত্তপরিয়োদপনং এতং বুদ্ধানং সাসনং।

সংস্কৃত।—সর্ব্বপাপস্য অকরণং, কুশলস্য (পুণ্যকর্ম্মণঃ) উপসম্পদ (প্রাপ্তিঃ করণমিত্যর্থঃ), স্বচিত্ত-পর্য্যবদাপনং (আত্মচিত্ত নির্ম্মলীকরণং), এতৎ (ইদং) বুদ্ধানাং শাসনম্ (আদেশঃ)।

অনুবাদ।—কোন প্রকার পাপকর্ম্ম না করা, কুশল কর্ম্মের অনুষ্ঠান কর, এবং আপন চিত্তকে নির্ম্মল রাখ, ইহাই বুদ্ধগণের অনুশাসন।

(এই শ্লোক দ্বারা শীল সমাধি ও ভাবনা ব্যক্ত করা হইয়াছে)

---

জেতবন ... আনন্দ থের

১৮৪ খন্তী পরমং তপো তিতিক্খা,
নিব্বানং[1] পরমং বদন্তি বুদ্ধা,
ন হি পব্বজিতো পরূপঘাতী,
সমণো হোতি পরং বিহেঠয়ন্তো ।৬

১৮৫ অনূপবাদো অনূপঘাতো পাতিমোক্খে চ সংবরো,
মত্তঞ্ঞুতা চ ভত্তস্মিং পন্তঞ্চ[2] সয়নাসনং,
অধিচিত্তে চ আয়োগো এতং বুদ্ধান সাসনং ।৭

অন্বয়।—খন্তী তিতিক্খা পরমং তপো, নিব্বানং পরমং (ইতি) বুদ্ধা বদন্তি। পরূপঘাতী ন হি পব্বজিতো, পরং বিহেঠয়ন্তো

---

১। নিব্বাণং। ২। পন্তঞ্চ, পন্থঞ্চ।

১৮৪। দ্বিতীয় সংস্করণে নিম্নোক্তরূপ অর্থ প্রদত্ত হইয়াছিল: বুদ্ধগণ বলেন ক্ষান্তিই পরম তপস্যা, তিতিক্ষাই পরম নির্বাণ, পরঘাতী ব্যক্তি প্রব্রজিত হইতে পারে না, পরপীড়নকারী শ্রমণ হইতে পারে না। অধ্যাপক ম্যাক্সমূলার এইরূপ অর্থই সমর্থন করিয়াছেন। কিন্তু বুদ্ধঘোষ অট্ঠকথায় উপরিউক্ত ব্যাখ্যা করিয়াছেন।

(ন চ) সমনো হোতি। অনূপবাদো অনূপঘাতো, পাতি-মোক্‌খে চ সংবরো, ভত্তস্মিং মত্তঞ্‌ঞুতা চ, পন্থং সয়নাসনঞ্চ, অধিচিত্তে অযোগো চ, এতং বুদ্ধানং সাসনং।

সংস্কৃত।—ক্ষান্তিঃ নাম তিতিক্ষা পরমং তপঃ নির্ব্বাণং পরমং ইতি বুদ্ধা বদন্তি। পরোপঘাতী ন হি প্রব্রজিতঃ (ভিক্ষুঃ) পরং বিহেঠয়ন্, (উৎপীড়য়ন, জন ইতি শেষঃ) ন চ শ্রমণো ভবতি। অনুপবাদঃ, অনুপঘাতঃ, প্রাতিমোক্ষে (বা) সংবরশ্চ (সম্যগ-নুষ্ঠানম্) ভক্তে (আহারে) মাত্রাজ্ঞতা চ (মিতাহারশ্চ ইত্যর্থঃ), প্রান্তং (একদেশে শয়নমাসনঞ্চ), অধিচিত্তে (সমাধৌ) আযোগশ্চ (অবস্থানঞ্চ), এতৎ বুদ্ধানাং শাসনং।

অনুবাদ।—ক্ষান্তি-নামক তিতিক্ষাই পরম তপস্যা। বুদ্ধগণ বলেন, নির্ব্বাণ সর্ব্বশ্রেষ্ঠ। পরঘাতী ব্যক্তি প্রব্রজিত নহে, পরপীড়নকারী ব্যক্তি শ্রমণ হইতে পারে না। কাহারও নিন্দা করিবে না, কাহাকেও প্রহার করিবে না, পাতিমোক্ষে বা নির্দ্দিষ্ট শীল-সমূহে চিত্তকে সুদৃঢ় রাখিবে, ভোজনে মিতাহারী হইবে, নির্জ্জন স্থানে বাস করিবে ও সর্ব্বদা মনকে যোগযুক্ত রাখিবে, ইহাই বুদ্ধগণের আদেশ।

---

জেতবন　　　　　　অনভিরত ভিক্‌খু

১৮৬ ন কহাপণবস্‌সেন তিত্তি কামেসু বিজ্জতি,
অপ্পস্‌সাদা দুখা[১] কামা ইতি বিঞ্‌ঞায পণ্ডিতো ।৮

---

১। দুক্‌খা।

১৮৭ অপি দিব্‌বেস্থ কামেস্থ রতিং সো নাধিগচ্ছতি,
তণ্‌হক্‌খয়রতো হোতি সম্মাসম্‌বুদ্ধসাবকো ।৯

অন্বয় ।—কহাপণবস্‌সেন কামেস্থ তিত্তি ন বিজ্জতি, কামা অপ্পস্‌সাদা দুখা (চ) ইতি বিঞ্‌ঞায় (পুগ্‌গলো) পণ্ডিতো (হোতি)। সম্মাসম্বুদ্ধসাবকো দিব্বেস্থ অপি কামেস্থ রতিং ন অধিগচ্ছতি, তণ্‌হক্‌খয়রতো হোতি।

সংস্কৃত ।—কার্ষপণবর্ষেণ (কার্ষাপণেতি মুদ্রাবিশেষস্য বর্ষেণ) কামেষু তৃপ্তি র্ন বিদ্যতে, কামা অল্পস্বাদা দুঃখাঃ (দুঃখকরাঃ) ইতি বিজ্ঞায় নরঃ পণ্ডিতো ভবতি। সম্যক্‌সম্বুদ্ধশ্রাবকঃ (বুদ্ধদেশিত-ধর্ম্মচারী ভিক্ষুঃ) দিব্যেষু (স্বর্গীয়েষু দেবোচিতেষু ইত্যর্থঃ) অপি কামেষু রতিং নাধিগচ্ছতি (ন প্রাপ্নোতি), পরন্তু তৃষ্ণাক্ষয়রতো ভবতি।

অনুবাদ ।—কার্ষাপণ (স্বর্ণমুদ্রাবিশেষ—কহাপণ=কাহণ) বর্ষণে কামের তৃপ্তি হয় না, কাম সকল অল্পস্বাদযুক্ত এবং দুঃখকর, ইহা জানিয়া পণ্ডিত ব্যক্তি দিব্য কামেও আসক্তি প্রকাশ করেন না ও সম্যক্‌সম্বুদ্ধের শিষ্য তৃষ্ণাক্ষয়ে রত থাকেন।



জেতবন .. অগ্‌গিদত্তব্রাহ্মণ

১৮৮ বহুং বে সরণং যন্তি পব্‌বতানি বনানি চ,
আরামরুক্‌খচেত্যানি[১] মনুস্‌সা ভয়তজ্জিতা ।১০

১। চেত্য—চৈত্য। অস্থি, দন্ত ইত্যাদি বুদ্ধশরীরাবশেষের উপর নির্ম্মিত মন্দিরাদিকে চৈত্য বলে।

১১৮। অগ্‌গিদত্ত (অগ্নিদত্ত) কোশলরাজ পুরোহিত।

১৮৯　নেতং খো সরণং খেমং নেতং সরণমুত্তমং,
　　নেতং সরণমাগম্ম সব্বদুক্খা পমুচ্চতি ।১১

অন্বয় ।—মনুস্সা ভয়তজ্জিতা ( সন্তা ) পব্বতানি বনানি আরামরুক্খ-চেত্যানি চ ( ইতি ) বহুং বে সরণং যন্তি । এতং খো খেমং সরণং ন ( হোতি ) এতং উত্তমং সরণং ন ( হোতি ), এতং সরণং আগম্ম সব্বদুক্খা ন পমুচ্চতি ।

সংস্কৃত ।—মনুষ্যাঃ ভয়তর্জ্জিতাঃ ( সন্তঃ ) পর্ব্বতানি বনানি আরামবৃক্ষ-চৈত্যানি ( উদ্যান বৃক্ষচৈত্যানি ) চ ( ইত্যাদিকম্ ) বহু বৈ শরণং ( আশ্রয়ং ) যান্তি । এতৎ ( পর্ব্বতাদিকং ) খলু ক্ষেমং ( নিরাপৎ ) শরণং ন ভবতি, এতৎ উত্তমং শরণং ন ভবতি, এতৎ শরণং আগম্য ( লব্ধা ) ( মানবঃ ) সর্ব্বদুঃখাৎ ন প্রমুচ্যতে ।

অনুবাদ ।—মনুষ্যগণ ভয়বিহ্বল হইয়া পর্ব্বত, বন, উদ্যানবৃক্ষ, চৈত্য ইত্যাদি বহু স্থানের শরণ লইয়া থাকে । কিন্তু এ সকল ( উপরোক্ত ) নিরাপদ্ শরণ নহে, এ সকল উত্তম আশ্রয় নহে । এ সকলে আশ্রয় গ্রহণ করিলে সর্ব্বদুঃখ হইতে মুক্ত হওয়া যায় না ।

---

জেতবন　　　　· ·　　　　অগ্গিদত্ত ব্রাহ্মণ

১৯০　যো চ বুদ্ধঞ্চ ধম্মঞ্চ সঙ্ঘঞ্চ[১] সরণং গতো,
　　চত্তারি অরিয়সচ্চানি[২] সম্মপ্পঞ্ঞায পস্সতি ।১২

১। বুদ্ধঞ্চ ধম্মঞ্চ সঙ্ঘঞ্চ—বুদ্ধ বুদ্ধ-প্রতিষ্ঠিত ধর্ম্ম এবং বৌদ্ধভিক্ষুমণ্ডলী ( সঙ্ঘ ) । এই তিনটীকে বৌদ্ধশাস্ত্রে ত্রিরত্ন বলে । প্রত্যেক বৌদ্ধকেই এই তিনটিকে সম্মান করিতে হয় এবং ইঁহাদের শরণ লইতে হয় ।

২। "চত্তারি অরিয়সচ্চানি"—দুঃখ আছে, দুঃখের উৎপত্তি অর্থাৎ কারণ,

১৯১ দুক্‌খং দুক্‌খসমুপ্পাদং দুক্‌খস্‌স চ অতিক্কমং,
অরিয়ঞ্চট্‌ঠঙ্গিকং মগ্‌গং দুক্‌খূপসমগামিনং। ১৩

১৯২ এতং খো সরণং খেমং এতং সরণমুত্তমং,
এতং সরণমাগম্ম সব্‌বদুক্‌খা পমুচ্চতি ॥১৪

অন্বয়।—যো চ বুদ্ধঞ্চ ধম্মঞ্চ সঙ্ঘঞ্চ[১] সরণং গতো, দুক্‌খং দুক্‌খসমুপ্পাদং দুক্‌খস্‌স অতিক্কমঞ্চ, দুক্‌খূপসমগামিনং অরিয়ং অট্ঠঙ্গিকং মগ্‌গঞ্চ ইতি চত্তারি অরিয়সচ্চানি সম্মপ্পঞ্‌ঞায় পস্‌সতি, এতং খো খেমং সরণং (হোতি), এতং উত্তমং সরণং (হোতি) এতং সরণং আগম্ম (পুগ্‌গলো) সব্বদুক্‌খা পমুচ্চতি।

সংস্কৃত।—যশ্চ যদি (কোঽপীত্যর্থঃ) বুদ্ধঞ্চ ধর্ম্মঞ্চ সঙ্ঘঞ্চ (বৌদ্ধভিক্ষু-মণ্ডলীঞ্চ) শরণং গতঃ, দুঃখং দুঃখ-সমুৎপাদং (দুঃখোৎপত্তিং) দুঃখস্য অতিক্রমঞ্চ, দুঃখোপশমগামিনং আর্য্যং অষ্টাঙ্গিকং মার্গং ইতি চত্বারি আর্য্যসত্যানি সম্যক্ প্রজ্ঞয়া (সম্যগ্‌জ্ঞানেন) পশ্যতি, (তদা) এতৎ খলু (নিশ্চিতং) ক্ষেমং (নিরাপৎ) শরণং (আশ্রয়ঃ) ভবতি, এতৎ উত্তমং শরণং ভবতি, এতৎ শরণং আগম্য (প্রাপ্য, আশ্রিত্য) (মনুষ্যঃ সর্ব্বদুঃখাৎ প্রমুচ্যতে।

---

আছে, দুঃখ হইতে মুক্ত হওয়া যায় এবং অষ্টাঙ্গিক-মার্গ দুঃখ হইতে মুক্ত হইবার উপায়, এই চারিটী সত্যকে আর্য্যসত্য কহে।

১। "অট্ঠঙ্গিকং মগ্‌গং"—সম্মাদিট্‌ঠি (সম্যক্‌দৃষ্টি), সম্মাসঙ্কপ্‌পো (সম্যক্-সংকল্প) সম্মাবাচা (সম্যক্ বাক্য),, সম্মাকম্মন্তো (সম্যক্ কর্ম্মান্ত অর্থাৎ উত্তম ব্যবসায়), সম্মাআজীবো (সম্যগাজীব অর্থাৎ উত্তম জীবিকা), সম্মাবায়ামো (সম্যক্ ব্যায়াম অর্থাৎ উত্তম চেষ্টা), সম্মাসতি (সম্যক্ স্মৃতি), সম্মাসমাধি (সম্যক্ সমাধি অর্থাৎ ধ্যান)—এই আটটিকে অষ্টাঙ্গিকমার্গ বলে।

অনুবাদ।—যদি কেহ বুদ্ধ, ধর্ম্ম এবং সঙ্ঘের শরণ লয় এবং দুঃখ, দুঃখের উৎপত্তি, দুঃখের অতিক্রম ও দুঃখোপশমকারী আর্য্য অষ্টাঙ্গিক-মার্গ—এই চারিটি আর্য্য সত্য, সম্যক্ জ্ঞানের সহিত দেখে তবে ইহাই নিরাপদ্ আশ্রয়, ইহাই উত্তম আশ্রয়। সেই আশ্রয় অবলম্বন করিলে সর্ব্ব দুঃখ হইতে মুক্ত হওয়া যায়।

---

জেতবন		আনন্দ থেরস্স পঞ্‌হং

১৯৩ দুল্লভো পুরিসাজঞ্‌ঞো ন সো সব্‌বথ জায়তি,
যত্থ সো জায়তি ধীরো তং কুলং সুখমেধতি ।১৫

অন্বয়।—পুরিসাজঞ্‌ঞো দুল্লভো, সো সব্বত্থ ন জায়তি, যত্থ সো ধীরো জায়তি, তং কুলং সুখমেধতি।

সংস্কৃত।—পুরুষাজানেয়ঃ (পুরুষশ্রেষ্ঠঃ বুদ্ধবদিতি ভাবঃ) দুর্লভঃ, সঃ সর্ব্বত্র ন জায়তে। যত্র স ধীরঃ (জ্ঞানী) জায়তে, তং কুলং সুখং এধতে।

অনুবাদ।—বুদ্ধের ন্যায় পুরুষশ্রেষ্ঠ দুর্লভ। তদ্রূপ লোক সর্ব্বত্র জন্মগ্রহণ করেন না, সেই প্রকার মহাত্মা যেখানে জন্মগ্রহণ করেন, সেই কুলের সৌভাগ্য বর্দ্ধিত হয়।

---

জেতবন		সংবহুল-ভিক্খূ

১৯৪ সুখো বুদ্ধানং উপ্পাদো সুখা সদ্ধম্মদেসনা,
সুখা সংঘস্স সামগ্‌গী সমগ্‌গানং তপো সুখো ।১৬

অন্বয়।—বুদ্ধানং উপ্পাদো সুখো, সদ্ধম্মদেসনা সুখা, সঙ্ঘস্স সামগ্‌গী সুখা, সমগ্‌গানাং তপো সুখো।

সংস্কৃত।—বুদ্ধানাং উৎপাদঃ ( উৎপত্তিঃ, জন্ম ) সুখঃ ( সুখকরঃ ), সদ্ধর্ম্ম-দেশনা ( সদ্ধর্ম্মোপদেশঃ ) সুখা ( সুখদায়িকা ), সঙ্ঘস্য সামগ্রী ( শান্তিঃ ) সুখা, সমগ্রাণাম্ ( শান্তাণাম্ ) তপঃ সুখম্।

অনুবাদ।—বুদ্ধগণের উৎপত্তি সুখজনক, সদ্ধর্ম্মের উপদেশ সুখকর, সঙ্ঘের একতা সুখদায়িকা, একতাবদ্ধগণের তপস্যা সুখদ।

---

বুদ্ধ ভ্রমণ কালে • কস্‌সপ দসবলস্‌স সুবণ্ণচেতি

১৯৫ পূজারহে পূজযতো বুদ্ধে যদি ব সাবকে,
পপঞ্চসমতিক্কন্তে তিণ্ণসোকপরিদ্দবে।১৭

১৯৬ তে তাদিসে পূজযতো নিব্বুতে অকুতোভয়ে,
ন সক্কা পুঞ্‌ঞং সংখাতুংইমেত্তম্'পি কেনচি।১৮*

অন্বয়।—পূজারহে বুদ্ধে যদি ব সাবকে পূজযতো, পপঞ্চসমতিক্কন্তে, তিণ্ণসোকপরিদ্দবে তাদিসে নিব্বুতে অকুতোভয়ে তে পূজ-যতো ইমেত্তমপি পুঞ্‌ঞং সংখ্যাতুং ন কেনচি সক্কা।

সংস্কৃত।—পূজার্হান্ ( পূজনীয়ান্ ) বুদ্ধান্ যদি বা শ্রাবকান্ ( তচ্ছিষ্যান্ ভিক্ষূন্ ) প্রপঞ্চসমতিক্রান্তান্ ( তৃষ্ণাদৃশ্যমান প্রপঞ্চাতিক্রান্তান্ ) তীর্ণশোকপরিদ্রবান্ তাদৃশান্ নির্ব্বৃতান্ ( সুখিতান্ ) অকুতো-ভয়ান্ তান্ পূজযতঃ নরস্য ইযন্মাত্রমপি পুণ্যং সংখ্যাতুং ন কেনচিত শক্যম্।

---

* ব্রহ্মদেশীয় পুস্তকে ইহার পরের দুইটি শ্লোক নাই।

অনুবাদ।—যিনি সকল প্রকাব প্রপঞ্চ অতিক্রম করিয়াছেন, শোক মোহ প্রভৃতি উত্তীর্ণ হইয়াছেন, সকল প্রকার বাসনা হইতে মুক্ত হইয়াছেন ও যিনি অকুতোভয়, এরূপ পূজার্হ যে বুদ্ধ এবং বুদ্ধশ্রাবকদিগকে যিনি পূজা করেন, কোন ব্যক্তিই তাঁহার পুণ্যেব কোন সংখ্যা কবিতে পাবে না।

বুদ্ধবগ্‌গো চতুদ্দসমো।

পঠমকভাণবারং নিট্ঠিতং

প্রথম পরিচ্ছেদ সমাপ্ত



# সুখবগ্গো

( পঞ্চদসমো )

সক্যনগব .. ঞাতিকলহবূপসমনথং

১৯৭ সুসুখং বত জীবাম বেবিনেসু অবেবিনো,

বেবিনেসু মনুস্সেসু বিহবাম অবেবিনো ।১

১৯৮ সুসুখং বত জীবাম আতুবেসু[১] অনাতুবা,

আতুবেসু মনুস্সেসু বিহবাম অনাতুবা ।২

১৯৯ সুসুখং বত জীবাম উস্সুকে[২]সু অনুস্সুকা,

উস্সুকেসু মনুস্সেসু বিহবাম অনুস্সুকা ।৩

অন্বয ।—বেবিনেসু অবেবিনো ( সন্তা ) সুসুখং বত জীবাম, বেরিনেসু মনুস্সেসু অবেবিনো ( সন্তা ) বিহবাম। আতুরেসু অনাতুরা ( সন্তা ) সুসুখং বত জীবাম; আতুবেসু মনুস্সেসু অনাতুবা ( সন্তা ) বিহবাম। উস্সুকেসু মনুস্সেসু অনুস্সুকা ( সন্তা ) সুসুখং বত জীবাম' উস্সুকেসু মনুস্সেসু অনুস্সুকা ( সন্তা ) বিহবাম।

সংস্কৃত ।—বৈবিষু ( শত্রুষু ) অবৈবিণঃ ( শত্রুতাহীনাঃ অনসূয়ন্তঃ ) সুসুখং বত জীবামঃ বৈরিষু ( অসূয়ৎষু ) মনুষ্যেষু অবৈবিণঃ

---

১। "আতুরেসু"—এখানে আতুর শব্দে লোভ, দ্বেষ, মোহ, মান ইত্যাদি ক্লেশযুক্ততা নিবন্ধন মানসিক রুগ্নতা বুঝাইতেছে। মহাভারত—সংপ্রশান্ত নিরাময়ঃ।

২। উস্সুককেসু।

বিহরামঃ। আতুরেষু (লোভমোহাদিক্লেশাতুবেষু) অনাতুবাঃ (নিবাময়াঃ) (সন্তঃ) সুসুখঃ বত জীবামঃ, আতুরেষু মনুষ্যেষু অনাতুরাঃ (সন্তঃ) বিহরামঃ। উৎসুকেষু (অনুরক্তেষু) অনুৎসুকাঃ (রাগহীনাঃ) (সন্তঃ) সুসুখং বত জীবামং, উৎসুকেষু মনুষ্যেষু অনুৎসুকাঃ সন্তঃ বিহবামঃ (বিচরামঃ)।

অনুবাদ।—বৈবিগণের মধ্যে আমরা বৈবীহীন হইয়া সুখে জীবনযাপন কবি, আমবা বিদ্বেষভাবাপন্ন মনুষ্যগণেব মধ্যে এস বিদ্বেষশূন্য হইয়া বিচবণ কবি। আতুবগণ (রাগাদিক্লেশ দ্বারা ক্লিষ্ট) মধ্যে আমরা অনাতুব (ক্লেশরহিত) হইয়া সুখে জীবনযাপন কবি, এস আমবা আতুর মনুষ্যগণেব মধ্যে অনাতুর হইয়া বিচরণ কবি। (পঞ্চকামগুণে) আসক্ত মনুষ্যগণমধ্যে এস আমরা অনাসক্ত হইয়া সুখে জীবনযাপন করি, এস আমরা আসক্ত মনুষ্যগণেব মধ্যে আসক্তিবিহীন হইয়া বিচবণ করি।

---

পঞ্চশালা ব্রাহ্মণ গ্রামে মাব

২০০ সুসুখং বত জীবাম যেসং নো নত্থি কিঞ্চনং,
পীতিভক্‌খা[১] ভবিস্‌সাম দেবা আভস্‌সবা যথা ।৪

অন্বয়।—যেসং নো কিঞ্চন নত্থি, বয়ং সুসুখং বত জীবামঃ, আভস্‌সবা দেবা যথা (তথা বয়ং) পীতিভক্‌খা ভবিস্‌সাম।

---

১। পিতি—

২০০। সুসুখং বত জীবামি যস্ত মে নাস্তি কিঞ্চন,
মিথিলায়াম প্রদীপ্তায়াম্ ন মে দহতি কিঞ্চন। মহাভারত ১২শ পর্ব্ব।

সংস্কৃত।—যেষাং নঃ (অস্মাকং) কিঞ্চন নাস্তি, তে বযং সুসুখং বত জীবামঃ, যথা আভাস্বরাঃ (প্রকৃষ্টদীপ্তয়ঃ) দেবাঃ তথা বয়ম্ প্রীতিভক্ষ্যাঃ আনন্দভাজঃ ভবিষ্যামঃ।

অনুবাদ।—আমাদিগেব মধ্যে যাহাদিগেব রাগাদি কিছুই নাই, তাহারা সুখে জীবনযাপন কবে। (আভাস্বব) দীপ্তিমান্ দেবগণের ন্যায এস আমবা প্রীতিপায়ী হই।

---

জেতবন কোসলবাজস্স

২০১ জযং বেবং পসবতি দুক্খং সেতি পবাজিতো,
উপসন্তো সুখং সেতি হিত্বা জযপরাজযং।৫

অন্বয।—জযং বেবং পসবতি, পবাজিতো দুক্খং সেতি, উপসন্তো জয়পবাজয়ং হিত্বা সুখং হোতি।

সংস্কৃত।—জবঃ বৈবং (দ্বেষং) প্রসূতে, পবাজিতঃ দুঃখং শেতে, উপশান্তঃ (শমপবো জনঃ) জয-পবাজযৌ হিত্বা সুখং শেতে।

অনুবাদ।—জয়, বৈব প্রসব করে। পবাজিত ব্যক্তি দুঃখে অবস্থান কবে, (কিন্তু) উপশান্ত (বাগাদি ক্লেশবহিত ক্ষীণাসব) ব্যক্তি, জয় ও পবাজয় ত্যাগ কবিয়া সুখে বিহার কবেন।

---

জেতবন অঞ্ঞতবংকুলদাবিক

২০২ নত্থি বাগসমো অগ্গি, নত্থি দোসসমো কলি,
নত্থি খন্ধাদিসা[১] দুক্খা, নত্থি সন্তি পবমংসুখং।৬

১। খন্ধসমা।

"খন্ধাদিসা"—রূপ, বেদনা, সংজ্ঞা, সংস্কার, বিজ্ঞান এই পাঁচটির নাম স্কন্ধ ইহারাই পুনর্জন্মের কারণ। পঞ্চস্কন্ধেব সমষ্টি ব্যতীত জীব আর কিছুই নহে। উহাদের চরম বিনাশে নির্ব্বাণ লাভ হয।

অন্বয় ।—রাগসমো অগ্‌গি নত্থি, দোসসমো কলি নত্থি, খন্ধাদিসা দুক্খা নত্থি, সন্তিপরমং সুখং নত্থি ।

সংস্কৃত ।—রাগসমঃ অগ্নির্নাস্তি, দ্বেষসমঃ কলিঃ (পাপং) নাস্তি, স্কন্ধসদৃশং (পঞ্চস্কন্ধতুল্যং) দুঃখং নাস্তি, শান্তেঃ পরং সুখং নাস্তি ।

অনুবাদ ।—আসক্তির ন্যায় অগ্নি নাই, দ্বেষের ন্যায় পাপ নাই, পঞ্চস্কন্ধের ন্যায় দুঃখ নাই, শান্তি (নির্ব্বাণ) অপেক্ষা সুখ নাই ।

---

আলবী এক উপাসক

২০৩ জিঘচ্ছা পরমা রোগা, সঙ্খারা পরম দুখা,
এতং ঞত্বা যথাভূতং নিব্‌বানং পরমং সুখং ।৭

অন্বয় ।—জিঘচ্ছা পরমা রোগা, সঙ্খারা পরম দুখা, এতং যথাভূতং ঞত্বা (পণ্ডিতো) পরমং সুখং নিব্বানং (সচ্ছিকরোতি) ।

সংস্কৃত ।—জিঘৎসা (গৃধ্নুতা) পরমঃ রোগঃ, সংস্কারঃ (রাগদ্বেষাদয়ঃ) দুঃখং, এতৎ যথাভূতং (তত্ত্বেন) জ্ঞাত্বা (পণ্ডিতঃ) পরমং সুখং (শ্রেষ্ঠং আনন্দং) নির্ব্বাণং (চ সাক্ষাৎ করোতি) ।

অনুবাদ ।—লোভই পরম রোগ, সংস্কারই পরম দুঃখ, ইহা যথার্থরূপে জানিয়া পণ্ডিত ব্যক্তি, নির্ব্বাণরূপ পরম সুখ (লাভ করেন) ।

---

জেতবন পসেনদি কোসলরাজ

২০৪ আরোগ্যপরমা[১] লাভা, সন্তুট্‌ঠী[২] পরমং ধনং,
বিস্‌সাসপরমা[৩] ঞাতী,[৪] নিব্বানং পরমং সুখং ।৮

---

১। আরোগ্যা ২। সন্তুট্‌ঠি ইতি পাঠান্তরং। ৩। বিস্‌সাসা। ৪। ঞাতি।

অন্বয় ।—আরোগ্যপরমা লাভা, সন্তুট্ঠী পরমং ধনং, বিস্‌সাসপরমা ঞাতী, নিব্বাণং পরমং সুখং ।

সংস্কৃত ।—আরোগ্যং (রোগশূন্যতা) পরমো যেষাং তে আরোগ্যপরমাঃ লাভাঃ, সন্তুষ্টিঃ পরমং ধনং, বিশ্বাসঃ পরমা জ্ঞাতিঃ (উত্তমঃ আত্মীয়ঃ) নির্ব্বাণং পরমং সুখং ।

অনুবাদ ।—স্বাস্থ্যই পরম লাভ। সন্তোষই পরম ধন। বিশ্বাসই পরম জ্ঞাতি। নির্ব্বাণই পরম সুখ।

---

বৈশালী ... তিস্‌স থের

২০৫ পবিবেকরসং পীত্বা রসং উপসমস্‌স[১] চ,
নিদ্দরো হোতি নিপ্পাপো ধম্মপীতিরসং পিবং।

অন্বয় ।—পবিবেকরসং উপসমস্‌স চ রসং পীত্বা (পুরিসো) ধম্মপীতিরসং পিবং নিদ্দরো হোতি, নিপাপো (হোতি)।

সংস্কৃত ।—প্রবিবেকরসম্ (প্রবিবেকতঃ একীভাবতঃ যো রসঃ সুখং তং) উপশমস্য রসং পীত্বা চ (পুরুষঃ) ধর্ম্মপ্রীতিরসং (ধর্ম্মপানস্য মধুরত্বং) পিবন্ নির্দ্দরঃ (নির্ভয়ঃ) ভবতি, নিষ্পাপশ্চ (ভবতি)।

অনুবাদ ।—যিনি বিবেক এবং উপশমের মধুরত্ব অনুভব করিয়াছেন, তিনি ধর্ম্মপানরূপ মধু পান করিতে করিতে নির্ভীক এবং নিষ্পাপ হন।

---

১। উপসমেস্‌স।

২০৫। ক্লেশ উপশম রূপ নির্ব্বাণ রস আস্বাদন করিয়াছেন।

বেলুবগ্রাম　　　সক্ক দেববাজ

২০৬ সাধু দস্‌সনমরিযানং[১] সন্নিবাসো সদা সুখো,
অদস্‌সনেন বালানং নিচ্চমেব সুখী সিয়া। ১০

২০৭ বালসঙ্গতচারী[২]হি দীঘমদ্ধানং সোচতি,
দুক্‌খো বালেহি সংবাসো অমিত্তেনেব সব্‌বদা
ধীরো চ সুখসংবাসো ঞাতীনং ব সমাগমো। ১১

অন্বয়।—অরিয়ানং দস্‌সনং সাধু, (তেসং) সন্নিবাসো সদা সুখো; বালানং অদস্‌সনেন নিচ্চমেব সুখী সিয়া। বালসঙ্গতচারী হি দীঘম্ অদ্ধানং সোচতি, অমিত্তেনেব বালেহি সংবাসো সব্বদা দুক্‌খো, ঞাতীনং সমাগমো ব ধীরো চ সুখসংবাসো।

সংস্কৃত।—আর্য্যাণাং দর্শনং সাধু, (উত্তমং), (তেষাং) সন্নিবাসঃ (সন্নিধিঃ) সদা সুখঃ (সুখদায়কঃ), বালানাং (মূর্খাণাং) অদর্শনেন নিত্যমেব সুখী স্যাৎ। বাল-সঙ্গত-চারী হি (মূর্খৈঃ সহ চরণশীলঃ) দীর্ঘং অদ্ধানং (পন্থানং) শোচতি; অমিত্রেণেব (শত্রুণেব) বালৈঃ (মূর্খৈঃ) সংবাসঃ (সহবাসঃ) সর্ব্বদা দুঃখঃ (দুঃখকরঃ), জ্ঞাতীনাং সমাগমঃ ইব ধীরঃ (জ্ঞানী) চ সুখ-সংবাসঃ (সুখঃ, সুখকরঃ সংবাসঃ সহবাসঃ যস্য ইতি সুখসংবাসঃ)।

অনুবাদ।—আর্য্যগণের দর্শন শুভজনক, তাঁহাদের সহবাস সর্ব্বদা সুখ-দায়ক, মূর্খদিগকে দর্শন না করিলেই লোকে সর্ব্বদা সুখী হইয়া থাকে। যে ব্যক্তি মূর্খের সহিত বিচরণ করে, তাহাকে দীর্ঘকাল শোক করিতে হয়। শত্রুর সহবাসের ন্যায় মূর্খের

১। "অরিয়"—সোতাপত্তি, সকদাগামী, অনাগামী এবং অরহত্ত ফল লাভী এই চারি প্রকার ব্যক্তিগণকে অরিয় (আর্য্য) কহে। ২। বালসঙ্গতিচারী।

সহবাস সর্ব্বদা দুঃখপ্রদ, আত্মীয়গণের সহবাসের ন্যায় ধীর ব্যক্তির সহবাস সুখদায়ক।

---

বেলুবগ্রাম • শক্র দেবরাজ

২০৮ তস্মাহি, ধীরঞ্চ পঞ্‌ঞঞ্চ বহুস্‌সুতঞ্চ
ধোরয্‌হসীলং ৰতবন্তমরিযং
তং তাদিসং সপ্পুরিসং সুমেধং
ভজেথ নক্‌খত্তপথং ব চন্দিমা। ১২

অন্বয়।—তস্‌মাহি, ধীরঞ্চ পঞ্‌ঞঞ্চ বহুস্‌সুতঞ্চ ধোরয্‌হসীলং চ বতবন্তং চ অরিয়ং চ তাদিসং সপ্পুরিসং সুমেধং তং চন্দিমা নক্‌খত্তপথং ব ভজেথ।

সংস্কৃত।—তস্মাহি (তেন হেতুনা হি) ধীরঞ্চ (জ্ঞানিনম্ চ) প্রাজ্ঞঞ্চ বহুশ্রুতঞ্চ (বহুশাস্ত্রপারগঞ্চ) ধুর্য্যশীলং (ধুর্য্যস্য ধুর্বাহকস্য ভারবাহিণঃ বলীবর্দ্দস্য শীলং স্বভাবঃ ইব শীলং যস্য স ধুর্য্যশীলঃ তম্, কষ্ট-সহিষ্ণুমিত্যর্থং) (ধৈর্য্যশীল), ব্রতবন্তং (ব্রতপরায়ণং) আর্য্যং তাদৃশং তং সৎপুরুষং চন্দ্রমা নক্ষত্রপথম্ ইব ভজেরন্।

অনুবাদ।—অতএব চন্দ্র যেমন নক্ষত্রপথে (আকাশে) বিচরণ করেন, সেই প্রকার যিনি ধীর (ধৃতিযুক্ত), প্রজ্ঞাবান্ (লৌকিক ও লোকোত্তর প্রজ্ঞাসম্পন্ন), বহুশাস্ত্রবিৎ (আগম-নিগম জ্ঞানযুক্ত), ধুরবহনশীল (অর্হত্বপ্রাপ্তিরূপ ভারবহনকারী), ব্রতপরায়ণ (চারিশীল ও ত্রয়োদশ ধুতাঙ্গশীল পালনকারী), আর্য্য (যিনি ক্লেশ পরিহার করিয়াছেন), তাদৃশ বুদ্ধিমান ও সৎপুরুষ ব্যক্তিকে ভজনা বা অনুগমন করিবে।

সুখবগ্‌গো পন্নরসমো।

# পিয়বগ্গো

( সোলসমো )

জেতবন ... তিন্নং ভিক্খূনং

২০৯ অযোগে যুঞ্জমত্তানং যোগস্মিঞ্চ অযোজযং,
অত্থং হিত্বা পিয়গ্গাহী পিহেতত্তানুযোগিনং। ১

২১০ মা পিযেহি সমাগচ্ছি,[১] অপ্পিযেহি কুদাচনং,
পিযানং অদস্সনং দুক্খং অপ্পিযানঞ্চ দস্সনং। ২

২১১ তস্মা পিয়ং ন কযিরাথ পিযাপাযোহি পাপকো,
গন্থা[২] তেসং ন বিজ্জন্তি যেসং নত্থি পিয়াপ্পিযং। ৩

অন্বয়।—অযোগে অত্তানং যুঞ্জং যোগস্মিঞ্চ অযোজযং অত্থং হিত্বা পিয়গ্গাহী অত্তানুযোগিনং পিহেত। পিয়েহি অপ্পিয়েহি (বা) কুদাচনং মা সমাগচ্ছি, পিয়ানং অদস্সনং অপ্পিয়ানঞ্চ দস্সনং দুক্খং। তস্মা পিয়ং ন কয়িরাথ, পিয়াপায়োহি পাপকো, যেসং পিয়াপ্পিয়ং নত্থি, তেসং গন্থা ন বিজ্জন্তি।

সংস্কৃত।—অযোগে (অযোক্তব্যে) আত্মানং যুঞ্জন্ যোগে চ (প্রজ্ঞোপায়ে) অযোজয়ন্, অর্থং (উদ্দেশ্যং জীবনস্যেতি ভাবঃ) হিত্বা পরিত্যজ্য প্রিয়গ্রাহী আত্মানুযোগিনং (আত্মানুযোগপরায়ণং) স্পৃহয়েৎ। প্রিয়ৈঃ অপ্রিয়ৈঃ (বা) কদাচন মা সমাগচ্ছ (সঙ্গমং মাকার্ষীঃ), প্রিয়াণাম্ অদর্শনং অপ্রিয়াণাঞ্চ দর্শনং দুঃখং (দুঃখকরম্)। তস্মাৎ (কারণাৎ) (কিমপি বস্তু) প্রিয়ং ন কুর্য্যাৎ, প্রিয়াপায়ঃ

---

১। সমাগচ্ছি। ২। গন্ধা।

( প্রিয়বস্তুনো নাশঃ ) পাপকঃ ( অশুভকরঃ ), যেষাং প্রিয়াপ্রিয়ে ( প্রিয়ং অপ্রিয়ঞ্চ ) নস্তি তেষাং গ্রন্থাঃ ( বন্ধনানি ) ন বিদ্যন্তে।

অনুবাদ।—যে অযোগ্য ( অকিঞ্চিৎকর ) পদার্থে আপনাকে নিযুক্ত করে, যোগ্য পদার্থে মনোনিবেশ করে না এবং নিজ ( ইষ্ট ) হারাইয়া প্রেয় পদার্থে অভিনিবিষ্ট হয়, সে আত্মযোগপরায়ণ ব্যক্তিকে স্পৃহা করে। প্রিয় কিংবা অপ্রিয়বস্তুর সহিত কখন সংশ্লিষ্ট ( অনুরক্ত ) হইবে না, প্রিয়বস্তুর অদর্শন বা অপ্রিয়বস্তুর দর্শন, উভয়ই দুঃখজনক। এইহেতু কোন বস্তু বা ব্যক্তিকে ভালবাসিবে না। ( কারণ ) প্রিয়বস্তুর বিয়োগ যথার্থই অশুভজনক, যাঁহাদের প্রিয় কিংবা অপ্রিয় কিছুই নাই তাঁহাদের কোন বন্ধনই নাই।

বিশেষার্থ ( ২০৯ )—যে অযোগ্য পদার্থে আপনাকে নিযুক্ত করে এবং যোগ্য পদার্থে আপনাকে নিযুক্ত করে না এবং প্রব্রজিত কাল হইতে যে ত্রিবিধ শিক্ষা ( অধিশীল, অধিচিত্ত [ সমাধি ], অধিপ্রজ্ঞা ) লাভ করিয়াছে, তাহা পরিত্যাগ করিয়া পঞ্চকামগুণে প্রবৃত্ত হয় সেই ব্যক্তি, যিনি শীলাদিসম্পন্ন ( যিনি অগোচর স্থানাদিতে গমন করেন না ) ও দেব-মনুষ্যাদির প্রশংসা লাভ করিয়াছেন তাদৃশ ব্যক্তিকে স্পৃহা করেন।

---

জেতবন ... অঞ্ঞতর কুটুম্বিক

২১২ পিযতো জাযতে[১] সোকো পিয়তো জাযতে ভযং,
পিয়তো বিপ্পমুত্তস্স নত্থি সোকো কুতোভযং। ৪

---

১।—তি।

অন্বয়।—পিয়তো সোকো জায়তে, পিয়তো ভয়ং জায়তে,...পিয়তো বিপ্পমুত্তস্‌স সোকো নত্থি কুতো ভয়ং।

সংস্কৃত।—প্রিয়তঃ শোকঃ জায়তে, প্রিয়তো ভয়ং জায়তে, প্রিয়তো বিপ্রমুক্তস্য শোকো নাস্তি, কুতঃ ভয়ং।

অনুবাদ।—প্রিয়বস্তু হইতে শোক উৎপন্ন হয়, প্রিয়বস্তু হইতে ভয় উৎপন্ন হয়। যিনি প্রিয়বস্তু হইতে বিপ্রমুক্ত হইয়াছেন তাঁহার শোক থাকে না, ভয় কেমন করিয়া থাকিবে?

---

জেতবন　　··　　বিসাখা উপাসিকা

২১৩ পেমতো জায়তে[১] সোকো পেমতো জায়তে ভয়ং
পেমতো বিপ্পমুত্তস্‌স নত্থি সোকো কুতো ভয়ং। ৫

অন্বয়।—পেমতো সোকো জায়তে, পেমতো ভয়ং জায়তে, পেমতো বিপ্পমুত্তস্‌স সোকো নত্থি কুতো ভয়ং।

সংস্কৃত।—প্রেমতঃ শোকো জায়তে, প্রেমতো ভয়ং জায়তে, প্রেমতো বিপ্রমুক্তস্য শোকো নাস্তি, কুতঃ ভয়ং।

অনুবাদ।—প্রেম (স্ত্রীপুত্রাদির প্রতি ভালবাসা) হইতে শোক উৎপন্ন হয়, প্রেম হইতে ভয় উৎপন্ন হয়, যিনি প্রেম হইতে বিপ্রমুক্ত হইয়াছেন তাঁহার শোক থাকে না, ভয় কেমন করিয়া থাকিবে?

---

বৈশালীর কূটাগারশালা　　·　　লিচ্ছবিদিগকে

২১৪ রতিয়া জায়তে[২] সোকো রতিয়া জায়তে ভয়ং,
রতিয়া বিপ্পমুত্তস্‌স নত্থি সোকো কুতো ভয়ং। ৬

---

১। জায়তি। জায়তি।　　২। জায়তি।

অন্বয়।—রতিয়া সোকো জায়তে, রতিয়া ভযং জাযতে, রতিয়া বিপ্পমুত্তস্স সোকো নত্থি, কুতো ভয়ং।

সংস্কৃত।—রত্যা শোকো জায়তে, রত্যা ভয়ং জায়তে, রত্যা বিপ্রমুক্তস্য শোক নাস্তি, কুতঃ ভয়ম্।

অনুবাদ।—রতি (পঞ্চকামগুণে আসক্তি) হইতে শোক উৎপন্ন হয়, রতি হইতে ভয়ের উৎপত্তি হয়, যিনি রতি হইতে বিপ্রমুক্ত হইয়াছেন তাঁহার শোক নাই, ভয় কেমন করিয়া থাকিবে?

---

জেতবন . অনিত্থিগন্ধকুমার

২১৫ কামতো জায়তে সোকো কামতো জায়তে ভযং,
কামতো বিপ্পমুত্তস্স নত্থি সোকো কুতো ভয়ং। ৭

অন্বয়।—কামতো সোকো জায়তে, কামতো ভয়ং জাযতে, কামতো বিপ্পমুত্তস্স সোকো নত্থি, কুতো ভয়ং।

সংস্কৃত।—কামতঃ (কামাৎ) শোকঃ জায়তে, কামতঃ ভয়ং জায়তে, কামতঃ বিপ্রমুক্তস্য শোকো নাস্তি, কুতঃ ভয়ং।

অনুবাদ।—কাম (বস্তুকাম ও ক্লেশকাম) হইতে শোক উৎপন্ন হয়, কাম হইতে ভয় উৎপন্ন হয়, যিনি কাম হইতে বিপ্রমুক্ত হইয়াছেন তাঁহার শোক নাই, ভয় কেমন করিয়া থাকিবে?

---

জেতবন ... অঞ্ঞতর ব্রাহ্মণ।

২১৬ তণ্হায় জাযতে সোকো তণ্হায় জাযতে ভয়ং,
তণ্হায় বিপ্পমুত্তস্স নত্থি সোকো কুতোভযং। ৮

অন্বয়।—তণ্হায় সোকো জায়তে, তণ্হায় ভয়ং জায়তে, তণ্হায় বিপ্পমুত্তস্‌স সোকো নত্থি, কুতো ভয়ং।

সংস্কৃত।—তৃষ্ণয়া শোকঃ জায়তে, তৃষ্ণয়া ভয়ং জায়তে, তৃষ্ণয়া বিপ্রমুক্তস্য শোকো নাস্তি, কুতঃ ভয়ং।

অনুবাদ।—ষট্‌ইন্দ্রিয়জাত তৃষ্ণা হইতে শোক উৎপন্ন হয়, তৃষ্ণা হইতে ভয় উৎপন্ন হয়, যিনি তৃষ্ণা হইতে বিপ্রমুক্ত হইয়াছেন তাঁহার শোক থাকে না, ভয় কেমন করিয়া থাকিবে ?

---

বেণুবন • পঞ্চসত দাযক

২১৭ সীলদস্‌সনসম্পন্নং[১] ধম্মট্‌ঠং সচ্চবাদিনং
অত্তনো কম্মকুব্‌বানং তং জনো[২] কুরুতে পিযং। ৯

অন্বয়।—জনো সীলদস্‌সনসম্পন্নং ধম্মট্‌ঠং সচ্চবাদিনং অত্তনো কম্মকুব্বানং তং (পুরিসং) পিয়ং কুরুতে।

সংস্কৃত।—জনঃ শীলদর্শনসম্পন্নং (সৎস্বভাববন্তং জ্ঞানসম্পন্নঞ্চ ইত্যর্থঃ) ধর্ম্মিষ্ঠং সত্যবাদিনং আত্মনঃ কর্ম্ম কুর্ব্বাণঃ তং (তাদৃশ) পুরুষং প্রিয়ং কুরুতে (আত্মীযত্তয়া জানাতি ইত্যর্থ)।

অনুবাদ।—লোকে সৎস্বভাবসম্পন্ন, জ্ঞানী, ধার্ম্মিক, সত্যবাদী এবং আত্মকর্ম্মপরায়ণ পুরুষকে প্রিয় জ্ঞান করে।

বিশেষার্থ: যিনি চারি প্রকার শীল ও মার্গফল বা সম্যক্ দৃষ্টিসম্পন্ন, যিনি নববিধলোকোত্তর ধর্ম্ম দর্শন করিয়াছেন ও চারি আর্য্যসত্য ষোড়শ প্রকারে দর্শন করিয়াছেন, এরূপ আত্মকর্ম্মপরায়ণ ব্যক্তিকে লোকে প্রিয় জ্ঞান করিয়া থাকে।

---

১। 'দস্‌সন' (দর্শন) শব্দে এখানে অন্তর্দৃষ্টি অর্থাৎ জ্ঞান বুঝাইতেছে।
২। তপ্পনো।

জেতবনে ... অনাগামি থের

২১৮ ছন্দজাতো অনক্খাতে মনসা চ ফুটো[১] সিযা,
কামেসু[২] চ অপ্পটিবদ্ধচিত্তো উদ্ধংসোতো' তি
বুচ্চতি। ১০

অন্বয়।—অনক্খাতে ছন্দজাতো মনসা চ ফুটো সিয়া, কামেসু চ অপ্পটিবদ্ধচিত্তো (সিয়া) (সো) উদ্ধংসোতোতি বুচ্চতি।

সংস্কৃত।—যঃ অনাখ্যাতে (অনির্দ্দেশ্যে নির্ব্বাণে) ছন্দজাতঃ (জাত-ছন্দা, জাতাভিলাষঃ) মনসা চ স্ফুরিতঃ (নিম্নমার্গত্রয়স্য তৎফলস্য চ চিন্তায়াং নিরত ইত্যর্থঃ) স্যাৎ, কামেষু চ অপ্রতিবদ্ধচিত্তঃ (স্যাৎ) সঃ ঊর্দ্ধস্রোতাঃ ইতি উচ্যতে।

অনুবাদ।—যিনি অনাখ্যাত বস্তু (নির্ব্বাণ) লাভে জাতাভিলাষ হয়েন, যাঁহার মন (নিম্নমার্গত্রয় অর্থাৎ স্রোতাপত্তি সকৃদাগামী ও অনাগামী অবস্থা পর্য্যন্ত ও তৎফল) চিন্তায় পরিপূর্ণ এবং যিনি অনাগামিত্ববশতঃ কাম্যবস্তুর প্রতি অনাসক্ত চিত্ত, তাঁহাকে ঊর্দ্ধস্রোতা বা ঊর্দ্ধগামী বলে।

---

ঋষিপত্তন . নন্দিপুত্র

২১৯ চিরপ্পবাসিং পুরিসং দূরতো সোত্থিমাগতং
ঞাতিমিত্তা সুহজ্জা চ অভিনন্দন্তি আগতং। ১১

২২০ তথেব কতপুঞ্ঞম্পি অস্মা লোকা পরং গতং
পুঞ্ঞানি পতিগণ্হন্তি[৩] পিয়ং ঞাতীব আগতং। ১২

---

১। পুটো, ফুটো, পুট্টো। ২। কামে চ। ৩। পটি—।

অন্বয়—চিরপ্পবাসিং দূরতো সোত্থিমাগতং পুরিসং ঞাতিমিত্তা সুহজ্জা চ অভিনন্দন্তি। তথেব অস্মা লোকা পরং (লোকং) গতং কতপুঞ্‌ঞম্পি আগতং পিয়ং ঞাতীব পুঞ্‌ঞানি পতিগণ্‌হন্তি।

সংস্কৃত।—চিরপ্রবাসিনং দূরত স্বস্তি আগতং (শুভং যথা স্যাৎ তথা প্রত্যাগতং) জ্ঞাতিমিত্রাণি সুহৃদশ্চ অভিনন্দন্তি। তথৈব অস্মাৎ লোকাৎ পরং (লোকং) গতং কৃতপুণ্যমপি (পুরুষং) আগতং প্রিয়ং (জনং) পুণ্যানি (ইহ জন্মনি কৃত শুভকর্ম্মাণি) জ্ঞাতিরিব প্রতিগৃহ্নন্তি (অভিনন্দন্তি)।

অনুবাদ।—চিরপ্রবাসী ব্যক্তি যখন দূরদেশ হইতে বিনা বিঘ্নে প্রত্যাগমন করে, তখন তাঁহার জ্ঞাতি, বন্ধু এবং সুহৃদবর্গ তাঁহাকে যেরূপ অভিনন্দন করে, সেইরূপ কৃতপুণ্য ব্যক্তি ইহলোক পরিত্যাগ করিয়া পরলোক গমন করিলে প্রিয় জ্ঞাতিগণের ন্যায় তাঁহার পুণ্য সকল তাঁহাকে প্রতিগ্রহণ করে।

পিয়বগ্‌গো সোলসমো।

---

# কোধবগ্গো

( সত্তবসমো )

নিগ্রোধ আবাম  •  রোহিনী

২২১ কোধং জহে বিপ্পজহেয্যমানং
সঞ্ঞোজনং সব্বমতিক্কমেয্য,
তং নামরূপস্মিং অসজ্জমানং
অকিঞ্চনং নানুপতন্তি দুক্খা। ১

অন্বয়—কোধং জহে, মানং বিপ্পজহেয্য, সব্বং সঞ্ঞোজনং অতিক্কমেয্য, নামরূপস্মিং অসজ্জমানং অকিঞ্চনং তং (পুরিসং) দুক্খা নানুপতন্তি।

সংস্কৃত।—ক্রোধং জহ্যাৎ (ত্যজেৎ), মানং (অহঙ্কারং) বিপ্রজহ্যাৎ (মুঞ্চেৎ), সর্ব্বং সংযোজনং (সকলং বন্ধনং) অতিক্রমেত, নামরূপয়োঃ অসজ্যমানং (নিরাসক্তচিত্তং) অকিঞ্চিনং তং (তাদৃশং পুরুষং) দুঃখানি ন অনুপতন্তি।

অনুবাদ।—ক্রোধ পরিত্যাগ করিবে, অহঙ্কার পরিত্যাগ করিবে, সর্ব্ববন্ধন (কামরাগাদি) অতিক্রম করিবে। নাম এবং রূপে অনাসক্ত অকিঞ্চন ব্যক্তিকে দুঃখে পতিত হইতে হয় না।

---

অনুবাদ।—ক্রোধকে অক্রোধ (ক্ষমা) দ্বারা জয় করিবে, অসাধুকে সাধুতা দ্বারা জয় করিবে, কৃপণকে দান দ্বারা জয় করিবে, মিথ্যাবাদীকে সত্য দ্বারা জয় করিবে।

---

জেতবন মহামোগ্‌গল্লান থের

২২৪ সচ্চং ভণে, ন কুজ্ঝেয্য, দজ্জাপ্পস্মিম্পি[1] যাচিতো,
এতেহি তীহি ঠানেহি গচ্ছে দেবান সন্তিকে ॥ ৪

অন্বয়।—সচ্চং ভণে, ন কুজ্ঝেয্য, অপ্পস্মিম্পি যাচিতো দজ্জা, এতেহি তীহি ঠানেহি দেবান সন্তিকে গচ্ছে।

সংস্কৃত।—সত্যং ভণেৎ, ন ক্রুধ্যেৎ, অল্পেঽপি (বস্তুনি) যাচিতঃ (সন্) (তদ্বস্তু) দদ্যাৎ, এতৈঃ ত্রিভিঃ স্থানৈঃ (উপায়ৈঃ দেবানাং অন্তিকে (সমীপে) গচ্ছেৎ (লোক ইতি শেষঃ)।

অনুবাদ।—সত্য কথা বলিবে, ক্রোধ করিবে না, প্রার্থিত হইলে অল্প পদার্থও দান করিবে। এই তিনটি উপায় দ্বারা দেবতাগণের নিকট গমন করিবে।

---

সাকেত সাকেত ব্রাহ্মণ

২২৫ অহিংসকা যে মুনযো নিচ্চং কায়েন সংবুতা,
তে যন্তি অচ্চুতং ঠানং যত্থ গন্ত্বা ন সোচরে।

---

১। দজ্জাপ্‌পস্মি।

যঃ সমুৎপতিতং ক্রোধং নিগৃহ্লাতি হয়ং যথা, স যন্তেতি উচ্যতে সন্তির ন যো রশ্মিগ্ন্ লম্বতে।

জেতবন ... অতুল উপাসক

২২৭ পোরাণমেতং অতুল[১] নেহতং অজ্জতনামিব,
নিন্দন্তি তুণ্হীমাসীনং[২] নিন্দন্তি বহুভাণিনম্,
মিতভাণিনম্পি নিন্দন্তি নত্থি লোকে অনিন্দিতো। ৭

২২৮ ন চাহু ন চ ভবিস্সতি[৩] ন চেতবহি বিজ্জতি,
একন্তং নিন্দিতো পোসো একন্তং বা পসংসিতো। ৮

অন্বয়।—হে অতুল এতম্ পোরাণম্ নেতম্ অজ্জতনামিব, (জনা) তুণ্হীমাসীনং নিন্দন্তি, বহুভাণিনম্ নিন্দন্তি, মিতভাণিনম্পি নিন্দন্তি, লোকে অনিন্দিতো নত্থি। একন্তং নিন্দিতো পোসো, একন্তং বা পসংসিতো (পোসো) ন চাহু, ন চ ভবিস্সতি; ন চেতবহি বিজ্জতি।

সংস্কৃত।—হে অতুল এতৎ পুরাণং, নৈতৎ অদ্যতনমেব, (যৎ) নরাঃ তূষ্ণীমাসীনম্ (পুরুষম্) নিন্দন্তি, বহুভাণিনং (বহুভাষিনিং পুরুষম্) নিন্দন্তি, মিতভাষিণমপি নিন্দন্তি, লোকে অনিন্দিতঃ (কোঽপি) নাস্তি। একান্তং নিন্দিতপুরুষঃ একান্তং বা প্রশংসিতঃ (পুরুষঃ) ন চ অভূৎ, ন চ ভবিষ্যতি, ন চ এতর্হি অধুনা বর্ত্ততে।

অনুবাদ।—হে অতুল, ইহা পুরাতন, ইহা অদ্যকার নহে যে,—লোকে নিস্তব্ধভাবে উপবিষ্ট ব্যক্তিকে নিন্দা করে, বহুভাষী ব্যক্তিকে নিন্দা করে, মিতভাষী ব্যক্তিকেও নিন্দা করে। পৃথিবীতে

---

১। অতুলং—ম্যাক্সম্যুলর এইপাঠ গ্রহণ করিয়াছেন, 'এতং অতুলং (অতুলনীয়ং) পোরাণং'

২। ছন্দ রক্ষার্থে "তুণ্" হ্রস্ব ইকার হওয়া উচিত। ৩। হেস্সতি

অনিন্দিত ব্যক্তি কেহই নাই। একান্ত নিন্দিত-পুরুষ কিংবা একান্ত-প্রশংসিত পুরুষ (কখন) হয় নাই, হইবে না, এখনও নাই।

---

জেতবন · অতুল উপাসক

২২৯ যঞ্চে বিঞ্ঞূ পসংসন্তি অনুবিচ্চ[1] সুবে সুবে,
অচ্ছিদ্দবুত্তিং মেধাবিং পঞ্ঞাসীলসমাহিতং। ৯

২৩০ নেক্খং জম্বোনদস্সেব কো তং নিন্দিতুমরহতি,
দেবা'পি তং পসংসন্তি, ব্রহ্মুণা'পি পসংসিতো। ১০

অন্বয়।—বিঞ্ঞূ, সুবে সুবে অনুবিচ্চ যঞ্চে পুরিসং অচ্ছিদ্দবুত্তিং মেধাবিং পঞ্ঞাসীলসমাহিতং (ইতি) পসংসন্তি, জম্বোনদস্স নেক্খং ইব তং কো নিন্দিতুমরহতি, দেবাপি তং পসংসন্তি (সো) ব্রহ্মুণাপি পসংসিতো।

সংস্কৃত।—বিজ্ঞাঃ শ্বঃ শ্বঃ (পরদিবসং প্রতিদিননিত্যর্থঃ) অনুবিচ্য (বিবিচ্য) যং (জনং) অচ্ছিদ্রবৃত্তিং (নিরবদ্যবৃত্তিং) প্রজ্ঞাশীল-সমাহিতং (জ্ঞানিনং সংস্বভাবঞ্চেতি) মেধাবিনং প্রশংসন্তি জম্বুনদস্য (সুবর্ণস্য) নিষ্কমিব (মুদ্রাবিশেষমিব) তং (পুরুষং) কঃ নিন্দিতুমর্হতি (ন কোঽপীত্যর্থঃ), দেবা অপি তং প্রশংসন্তি, (সঃ) ব্রহ্মণা অপি প্রশংসিতঃ।

অনুবাদ।—যদি কোন বিজ্ঞ দিনের পর দিন (প্রতিদিবস) বিবেচনা করিয়া কাহাকেও নিরবদ্যবৃত্তি, মেধাবী, প্রজ্ঞা এবং শীল-সম্পন্ন বলিয়া প্রশংসা করেন, তবে জম্বুনদ (স্বর্ণ) নিষ্কের[2]

---

১। অনুবিচ্চ। ২। "নিষ্ক" একপ্রকার বহুমূল্য স্বর্ণ মুদ্রা।

ন্থায় সেই ব্যক্তিকে কেহই নিন্দা করিতে পারে না, দেবতাগণ তাঁহার প্রশংসা করেন, ব্রহ্মাও তাঁহার প্রশংসাকারী।

---

বেণুবন — বজ্জিয় ভিক্‌খু

২৩১ কায়প্পকোপং রক্‌খেয্য কায়েন সংবুতো সিয়া,
কায়দুচ্চরিতং হিত্বা কায়েন সুচরিতং চরে। ১১

২৩২ বচীপ্পকোপং রক্‌খেয্য বাচায় সংবুতো সিয়া,
বচীদুচ্চরিতং হিত্বা বাচায় সুচরিতং চরে। ১২

২৩৩ মনোপ্পকোপং রক্‌খেয্য, মনসা সংবুতো সিয়া,
মনোদুচ্চরিতং হিত্বা মনসা সুচরিতং চরে। ১৩

২৩৪ কায়েন সংবুতা ধীরা অথো বাচায় সংবুতা,
মনসা সংবুতা ধীরা তে বে সুপরিসংবুতা। ১৪

অন্বয়।—কায়প্পকোপং রক্‌খেয্য, কায়েন সংবুতো সিয়া. কায়দুচ্চরিতং হিত্বা কায়েন সুচরিতং চরে। বচীপ্পকোপং রক্‌খেয্য, বাচায় সংবুতো সিয়া, বচীদুচ্চরিতং হিত্বা বাচায় সুচরিতং চরে। মনোপ্পকোপং রক্‌খেয্য, মনসা সংবুতোসিয়া, মনোদুচ্চরিতং হিত্বা মনসা সুচরিতং চরে। যে ধীরা কায়েন সংবুতা, অথো বাচায় সংবুতা, মনসা সংবুতা, তে বে ধীরা, সুপরিসংবুতা।

সংস্কৃত।—কায়প্রকোপং রক্ষেৎ (সংযচ্ছেৎ) কায়েন সংবৃতঃ (সংযতঃ) স্যাৎ (ভবেৎ), কায়দুশ্চরিতং হিত্বা কায়েন সুচরিতং চরেৎ (অনুতিষ্ঠেৎ)। বচঃপ্রকোপঃ রক্ষেৎ (নিবারয়েৎ) বাচা-(বাক্যেন) সংবৃত স্যাৎ (সংযতো ভবেৎ) বচোদুশ্চরিতং

হিত্বা ( পরিত্যজ্য ) বাচ্য সুচরিতং চবেৎ। মনঃপ্রকোপং রক্ষেৎ, মনসা সংবৃতঃ স্যাৎ, মনোদুশ্চরিতং হিত্বা ( ত্যক্‌ত্বা) মনসা সুচরিতং চরেৎ। যে ধীরাঃ ( নির্মলচরিত্রাঃ জনাঃ ) কায়েন সংবৃতাঃ, অথ বাচা সংবৃতাঃ, মনসা চ সংবৃতাঃ তে ধীরা বৈ সুপরিসংবৃতাঃ।

অনুবাদ—শরীরের প্রকোপ নিবারণ করিবে, সংযত শরীর হইবে। কায়িক দুষ্কার্য্য [ 'প্রাণাতিপাত' ( হিংসা ). 'অদিন্নাদান' (পরস্ব-গ্রহণ ), ও 'কামেসু মিচ্ছাচার' ( মিথ্যা কামাচার ) ] ত্যাগ করিয়া কায়িক কুশলসাধন করিবে। বাক্যে ক্রোধ নিবারণ করিবে, বাক্যে সংযত থাকিবে, বাক্যের দুর্ব্যবহার ( মিথ্যা কথন, সংপ্রলাপ, পিশুন বাক্য ও পরুষ বাক্য ) পরিত্যাগ পূর্ব্বক তদ্দ্বারা সৎকর্ম্ম করিবে। মনের ক্রোধ নিবারণ করিবে, মনকে সংযত রাখিবে, মনের দুষ্ক্রিয়া ( অভিধ্যা, ব্যাপাদ ও মিথ্যাদৃষ্টি ) ত্যাগ করিয়া তদ্দ্বারা সৎকর্ম্মসাধন করিবে, যে সকল ধীর ব্যক্তি কায়ে সংযত, বাক্যে সংযত এবং মনে সংযত, সেই ধীর ব্যক্তিগণই যথার্থ সুসংযত।

কোধবগ্গো সত্তরসমো।

---

# মলবগ্‌গো

( অট্‌ঠাবসমো )

জেতবন　　　　　　গোঘাতকপুত্ত

২৩৫ পণ্ডুপলাসোবদানিসি,
যমপুরিসা'পি চ তং উপট্‌ঠিতা,
উয্যোগমুখে চ তিট্‌ঠসি,
পাথেয্যম্পি চ তে ন বিজ্জতি। ১

২৩৬ সো করোহি দীপমত্তনো
খিপ্পং বাযাম, পণ্ডিতো ভব,
নিদ্ধন্তমলো অনঙ্গণো
দিব্‌বং অরিযভূমিমেহিসি। ২

অন্বয়।—(ত্বম্) ইদানি পণ্ডুপলাসো ইব অসি, যমপুরিসা অপি চ তং উপট্‌ঠিতা (ত্বম্) উয্যোগমুখে চ তিট্‌ঠসি, তে পাথেয্যম্পি ন বিজ্জতি। সো (তুবং) অত্তনো দীপং করোহি, খিপ্পং বায়াম, পণ্ডিতো ভব, নিদ্ধন্তমলো (রাগাদীনম্ মলানং নীহটতায়) অনঙ্গণো হুত্বা দিব্বং অরিয়ভূমিং এহিসি।

সংস্কৃত।—ত্বমিদানীং পাণ্ডুপলাশং (জীর্ণপত্রং) ইব অসি (ভবসি), যমপুরুষাঃ (যমদূতাঃ) অপি চ ত্বাং (ভবন্তং) উপস্থিতাঃ (প্রাপ্তাঃ), (ত্বং) উদ্যোগমুখে (গমনদ্বারি বা) তিষ্ঠসি (বর্ত্তসে), তে (তব) পাথেয়ম্ অপি ন বিদ্যতে। সঃ ত্বং আত্মনঃ দ্বীপং কুরু, ক্ষিপ্রং, ব্যায়চ্ছস্ব পণ্ডিতো ভব,

নির্ধৌতমলঃ অনঙ্গনঃ (নির্দ্দোষঃ) ভূত্বা দিব্যাং আর্য্যভূমিং (কুশল কর্ম্মরূপাং) এষ্যসি (প্রাপ্স্যসি)।

অনুবাদ।—তুমি এখন জীর্ণ পাণ্ডুবর্ণ পত্রের ন্যায় হইয়াছ, যমদূত সকল তোমার নিকট উপস্থিত হইয়াছে, তুমি গমনদ্বারে দাঁড়াইয়া আছ এবং তোমার (ইহলোকের বা পরলোকের) পাথেয়ও নাই। তুমি আপনার নিমিত্ত (কুশলকর্ম্মরূপ) প্রতিষ্ঠা বা আশ্রয় স্থান (দ্বীপ) কর। সত্বর অধ্যবসায় কর, পণ্ডিত হও। যখন তুমি নির্ধৌতমল ও নিষ্কলুষ হইবে, তখন দিব্য আর্য্যলোকে (শুদ্ধাবাস ভূমি) গমন করিবে অর্থাৎ জন্ম-মৃত্যুর পরপারে গমন করিবে।

———

জেতবন　　　　গোঘাতকপুত্ত

২৩৭ উপনীতবযো চ দানিসি
সম্পযাতো'সি যমস্স সন্তিকে,
বাসো'পি চ'তে নত্থি অন্তরা
পাথেয্যম্পি চ তে ন বিজ্জতি। ৩

২৩৮ সো করোহি দীপমত্তনো
খিপ্পং বাযাম পণ্ডিতো ভব,
নিদ্ধন্তমলো অনঙ্গণো
ন পুন জাতিজরং উপেহিসি। ৪

অন্বয়।—(ত্বং) দানি উপনীতবয়ো চ অসি, যমস্স সন্তিকং সম্পায়াতো'সি, অন্তরা বসোপি তে নত্থি, পাথেয্যম্পি চ তে ন

বিজ্জতি। সো (ত্বং) অত্তনো দীপং করোহি, খিপ্পং বায়াম, পণ্ডিতো ভব। নিদ্ধন্তমলো অনঙ্গণো (হুত্বা) পুন জাতিজরং ন উপেহিসি।

সংস্কৃত।—(ত্বং) ইদানীম্ উপনীতবয়াশ্চ (প্রাপ্তবার্দ্ধকশ্চ) অসি, যমস্য অন্তিকং সম্প্রয়াতোঽসি (আগতোঽসি), অন্তরা (পথি মধ্যে) বসোঽপি (আশ্রয়ভূমিশ্চ) তে নাস্তি, পাথেয়ম্, অপি চ তে (তব) ন বিদ্যতে। সং ত্বম্ আত্মনঃ দ্বীপং কুরু, ক্ষিপ্রং (শীঘ্রং) ব্যায়চ্ছস্ব, পণ্ডিতো ভব, নির্ধৃতমলঃ (বিগতমলঃ) অনঙ্গনঃ (নির্দ্দোষঃ) ভূত্বা পুনঃ জাতিজরে (জন্ম চ জরাঞ্চ বার্দ্ধক্য ইত্যর্থঃ) ন উপৈষ্যসি।

অনুবাদ।—তুমি এখন বার্দ্ধক্যে উপনীত হইয়াছ, যমের (মৃত্যুর) নিকট উপস্থিত হইয়াছ। পথিমধ্যে তোমার কোন আশ্রয়-স্থান নাই, পথের সম্বলও তোমার কিছু নাই। সেই নিমিত্ত তুমি আপনার (পুণ্য কর্ম্মরূপ) দ্বীপ বা আশ্রয়-স্থান সুপ্রতিষ্ঠিত কর। সত্বর অধ্যবসায় কর, পণ্ডিত হও, তুমি যখন নির্ধৃতমল ও নিষ্কলঙ্ক হইবে, তখন তোমাকে পুনরায় জাতি (জন্ম) জরা (বার্দ্ধক্য) এবং ব্যাধি প্রাপ্ত হইতে হইবে না অর্থাৎ অনাগামী মার্গ লাভ করিবে।

---

জেতবন ... অঞ্ঞতর ব্রাহ্মণ

২৩৯ অনুপুব্বেন মেধাবী থোকথোকং খণে খণে,
কম্মারো রজতস্সের নিদ্ধমে মলমত্তনো। ৫

---

১। থোকং থোকং

অন্বয়।—মেধাবী অত্তনো মলং কম্মারো বজতস্স মলমিব অনুপুব্বেন থোকথোকং খণে খণে নিদ্ধমে।

সংস্কৃত।—মেধাবী আত্মনঃ মলং কর্ম্মকারঃ রজতস্য মলমিব আনুপূর্ব্বেণ (ক্রমশঃ) স্তোকং স্তোকং (অল্পং অল্পং) ক্ষণে ক্ষণে নির্ধমেৎ (নিবারয়েৎ)।

অনুবাদ—কর্ম্মকার যেমন রজতের মলা দূরীকৃত করে, সেইরূপ মেধাবী ব্যক্তি আপনার মলা ক্ষণে ক্ষণে অল্প অল্প করিয়া ক্রমশঃ বিদূরীত করিবেন।

---

জেতবন          তিস্স থের

২৪০ অয়সা ব মলং সমুট্ঠিতং[1]
তদুট্ঠায তমেব খাদতি,
এবং অতিধোনচারিনং[2]
সানি[3] কম্মানি নয়ন্তি দুগ্গতিং। ৬

অন্বয়—অয়সা মলং ব সমুট্ঠিতং তমেব খাদতি এবং অতিধোনচারিনং (পুরিসং) সানি কম্মানি দুগ্গতিং নয়ন্তি।

সংস্কৃত।—অয়সঃ (লৌহস্য) মলং সমুত্থায় তৎ (মলং) তদেব (অয়ঃ) এব (লৌহমেব) খাদতি (নাশয়তি,) এবং (তথা) স্বানি কর্ম্মাণি (আত্মকার্য্যাণি) অতিধোনচারিনং (অতিধবনচারিণং) অতিধাবনশীলং পুরুষং দুর্গতিং নয়ন্তি।

---

১। সমুট্ঠায়।

২। "অতিধোনচারিনং"—"ধোনং" শব্দের সংস্কৃত প্রতিশব্দ 'ধবন' (ধূ+অনট্) হইতে পারে। "অতিধোনচারী" শব্দের অর্থ যে ব্যক্তি চতুপ্পচ্চয় (চীবর পিণ্ডপাত, শয়নাসন ও ভৈষজ্য) অতিক্রম করিয়া জীবন যাপন করে।

৩। সক।

অনুবাদ।—লৌহ হইতে উৎপন্ন মলা যেমন লৌহকেই নষ্ট করিয়া থাকে, সেইরূপ অতিক্রমকারী ব্যক্তির (যিনি নিজ কার্য্যের নির্দ্দিষ্ট সীমা অতিক্রম পূর্ব্বক গমন করেন) নিজকর্ম্ম সকল তাঁহাকে দুর্গতিতে লইয়া যায়।

---

জেতবন লালুদায়ী থের

২৪১ অসজ্ঝাযমলা মন্তা অনুট্ঠানমলা ঘরা,
মলং বণ্ণস্স কোসজ্জং পমাদো রক্খতো মলং। ৭

অন্বয়।—মন্তা অসজ্ঝায়মলা, ঘরা অনুট্ঠানমলা, বণ্ণস্স কোসজ্জং মলং, রক্খতো পমাদো মলং।

সংস্কৃত।—মন্ত্রাঃ অস্বাধ্যায়মলাঃ (অস্বাধ্যায়ঃ অনাবৃত্তিঃ মলং যেষাং তে অস্বাধ্যায়মলাঃ) গৃহাঃ অনুত্থানমলাঃ (অসংস্কৃতমলাঃ ইতি ভাবঃ) বর্ণস্য (দেহস্য) কৌসীদ্যং (আলস্যং) মলং, রক্ষতঃ (রক্ষকস্য) প্রমাদঃ (অনবধানতা) মলং।

অনুবাদ।—অনাবৃত্তি মন্ত্রের মলা। অসংস্কারই গৃহের মলা। আলস্যই দেহের মলা। অনবধানতা রক্ষকের মলা।

---

বেণুবন অঞ্ঞতর কুলপুত্ত

২৪২ মলিত্থিযা দুচ্চরিতম্, মচ্ছেরং দদতো মলং,
মলা বে পাপকা ধম্মা অস্মিং লোকে পরম্হি চ। ৮

২৪৩ ততো মলা মলতরং অবিজ্জা পরমং মলং,
এতং মলং পহত্বান[১] নিম্মলা হোথ ভিক্খবো। ৯

১। পহন্ত্বান।

অন্বয়।—ইত্থিয়া দুচ্চরিতম্‌ মলম্‌, দদতো মচ্ছেরং মলং, অস্মিং লোকে পরম্‌হি চ পাপকা ধম্মা বে মলা। ততো মলতরং মলা (অত্থি), অবিজ্জা পরমং মলং, ভিক্‌খবো এতং মলং পহত্বান নিম্মলা হোথ।

সংস্কৃত।—স্ত্রিয়াঃ দুশ্চরিতং মলম্‌ দদতঃ মাৎসর্য্য (অহঙ্কারঃ) মলং, অস্মিন্‌ লোকে পরস্মিংশ্চ (পরলোকে চ) পাপধর্ম্মাঃ (পাপ-স্বভাবাঃ) মলানি। ততঃ মলতরং মলং (অস্তি), অবিদ্যা পরমং মলং। হে ভিক্ষবঃ। এতৎ মলং প্রহায় (ত্যক্তা) নির্ম্মলাঃ ভবত।

অনুবাদ।—স্ত্রীলোকের মলা দুশ্চরিত্র। গর্ব্ব দানকারীর মলা। ইহ এবং পর এই উভয় লোকেই মলা—পাপকর্ম্ম। এইসকল অপেক্ষাও এক মলা আছে। অবিদ্যাই সর্ব্বাপেক্ষা নিকৃষ্ট মলা। হে ভিক্ষুগণ! তোমরা এই মলা বর্জ্জন করিয়া নির্ম্মল হও।

---

জেতবন ... চুল্লসারি

২৪৪ সুজীবং অহিরীকেন[১] কাকসূরেন ধংসিনা
পক্‌খন্দিনা পগব্‌ভেন সংকিলিট্‌ঠেন জীবিতং। ১০

অন্বয়।—অহিরীকেন কাকস্থরেন ধংসিনা পক্‌খন্দিনা পগব্‌ভেন সঙ্কিলিট্‌ঠেন জীবিতং সুজীবং।

সংস্কৃত।—অহ্রীকেন (নির্লজ্জেন) কাকশূরেণ ধ্বংসিনা প্রস্কন্দিনা (ভ্রষ্টাচারিণা) প্রগল্‌ভেন সংক্লিষ্টেন (পাপাশয়েন, নীচেন ইত্যর্থঃ) জীবিতং সুজীবিতং।

অনুবাদ।—যিনি পাপের প্রতি ভয় ও লজ্জাবিহীন, যিনি নিজের সুখ্যাতি ও পরের নিন্দাকারী, কাকশূর, অর্থাৎ কাকের ন্যায় নির্লজ্জ

১। অহিরি, অহীরি।

ভ্রষ্টাচারী ( যে নিজের ও পরের লাভ নাশ করে ) প্রগল্‌ভ এবং পাপাশয়; সেরূপ ব্যক্তির জীবন স্বচ্ছন্দে কাটিয়া যায়।

---

জেতবন ... চুল্লসারি

২৪৫ হিরীমতা চ দুজ্জীবং নিচ্চং সুচিগবেসিনা,
অলীনেন'প্পগব্‌ভেন সুদ্ধাজীবেন পস্‌সতা। ১১

অন্বয়।—হিরীমতা নিচ্চং সুচিগবেসিনা অলীনেন অপ্পগব্‌ভেন সুদ্ধাজীবেন পস্‌সতা ( পুগ্‌গলেন ) চ ( জীবিতং ) দুজ্জীবং।

সংস্কৃত।—হ্রীমতা ( লজ্জাশীলেন ) নিত্যং শুচিগবেষিনা ( শৌচান্বেষিণা ) অলীনেন ( অনাসক্তেন ) অপ্রগল্‌ভেন শুদ্ধাজীবনে ( শুদ্ধব্যবসায়েন ) পশ্যতা ( দর্শনশীলেন জ্ঞানিনেত্যর্থঃ ) পুরুষেণ জীবনম্‌ দুর্জীবম্‌।

অনুবাদ।—লজ্জাশীল ( বিনয়সম্পন্ন ), নিত্যশৌচান্বেষী, অনাসক্ত, অপ্রগল্‌ভ এবং যিনি শুদ্ধ জীবনকে সার বলিয়া জ্ঞান করেন, এরূপ ব্যক্তির জীবন-কষ্টেই অতিবাহিত হয়।

---

জেতবন পঞ্চশত উপাসক

২৪৬ যো পাণমতিপাতেতি মুসাবাদঞ্চ ভাসতি
লোকে অদিন্নং আদিয়তি পরদারঞ্চ গচ্ছতি। ১২

২৪৭ সুরামেরয়পানঞ্চ যো নরো অনুযুঞ্জতি,
ইধে'বমেসো লোকস্মিং মূলং খনতি[1] অত্তনো। ১৩

১। খণিত।

২৪৮　এবম্ভো পুরিস[1] জানাহি পাপধম্মা অসঞ্ঞতা,
মা তং লোভো অধম্মো চ চিরম্ দুক্খায় রন্ধয়ুং[2] । ১৪

অন্বয় ।—যো পাণমতিপাতেতি, মুসাবাদং চ ভাসতি লোকে অদিন্নং আদিয়তি, পরদারঞ্চ গচ্ছতি, যো নরো সুরামেরয়পানঞ্চ অনুযুঞ্জতি এবং এসো (জনো) ইধ লোকস্মিং অত্তনো মূলং খনতি। ভো পুরিস! অসঞ্ঞতা পাপধম্মা এবম্ জানাহি, তং লোভো অধম্মো চ চিরং দুক্খায় মা রন্ধয়ুং।

সংস্কৃত ।—যঃ প্রাণান (জীবনম্) অতিপাতয়তি (হন্তি) মৃষাবাদঞ্চ (মিথ্যাবাক্যং) চ ভাষতে, লোকে অদত্তম (বস্তু) আদত্তে (গৃহ্লাতি) পরদারাংশ্চ গচ্ছতি, যো নরঃ সুরামৈরেয়পানঞ্চ অনুযুনক্তি (সেবতে) এবং (এবম্ভূতঃ জনঃ) ইহলোকে আত্মনঃ (স্বস্য) মূলম্ খনতি। ভো পুরুষ! অসংযতাঃ পাপধর্ম্মাণঃ (নিচস্বভাবাঃ জনাঃ) এবং (পূর্ব্বোক্তপ্রকারাঃ ভবন্তি) (ইদং) জানীহি। ত্বাং (ভবন্তং) লোভ অধর্ম্মশ্চ চিরং দুঃখায় (দুঃখং সোঢুম্) মা (ন) রুন্ধ্যাং।

অনুবাদ ।—যে লোক প্রাণীহত্যা করে, মিথ্যাকথা বলে, পৃথিবীতে অদত্তবস্তু গ্রহণ করে, পরদার গমন করে, সুরা মৈরেয় সেবন করে, এরূপ ব্যক্তি ইহলোকে আপনার (কুশল ধর্ম্মের) মূল খনন করে অর্থাৎ নিজেই নিপাতের কারণ হয়। হে মানব! এইরূপ ব্যক্তি অসংযত ও নীচস্বভাব—ইহা জানিবে। দেখিও—লোভ এবং অধর্ম্ম (দোষ) যেন দুঃখ দিবার জন্য দীর্ঘকাল তোমাকে আবদ্ধ করিয়া না রাখে।

---

১। পোসো।　　২। রন্ধস্সু।

জেতবন ... তিস্সদহর

২৪৯ দদন্তি[1] বে যথাসদ্ধং যথাপসাদনং[2] জনো,
তত্থ যো মংকু ভবতি[3] পরেসং পানভোজনে,
ন সো দিবা বা রত্তিং বা সমাধিং অধিগচ্ছতি। ১৫

২৫০ যস্স চেতং সমুচ্ছিন্নং, মূলঘচ্চং সমূহতং
স বে দিবা বা রত্তিং বা সমাধিং অধিগচ্ছতি। ১৬

অন্বয়।—জনো বে যথাসদ্ধং যথাপসাদনং দদন্তি, তত্থ যো পরেসং পান-ভোজনে মঙ্কুভবতি, সো দিবা রত্তিং বা সমাধিং ন অধিগচ্ছতি। যস্স চ এতং সমুচ্ছিন্নং মূলঘচ্চং সমূহতং স বে দিবা বা রত্তিং বা সমাধিং অধিগচ্ছতি।

সংস্কৃত।—জনাঃ (অস্মিন্‌লোক ইতি ভাবঃ) বৈ যথাশ্রদ্ধং (বিশ্বাসানুসারি) যথাপ্রসাদনং (আত্মপ্রসাদানুরূপম্) দদতি; তত্র, যঃ পরেষাং পানভোজনয়োঃ মঙ্কুঃ (ক্রুদ্ধঃ) ভবতি, সঃ (অসৌ জনঃ) দিবা বা রাত্রৌ বা সমাধিং (শান্তিং) ন অধিগচ্ছতি (প্রাপ্নোতি)। যস্য চ এতৎ (মঙ্কুভাব ইত্যর্থঃ) সমুচ্ছিন্নম্ মূলঘাতম্ সমূহতম্ (মূলাদুৎপাটিতম্), স বৈ দিবা বা রাত্রৌ বা সমাধিম্ (শান্তিম্) অধিগচ্ছতি (প্রাপ্নোতি)।

অনুবাদ।—লোকে যথাসাধ্য এবং আত্মপ্রসাদানুরূপ দান করে। যে ব্যক্তি (ভিক্ষু) অপরের পানভোজন দেখিয়া তাহাতে অসন্তোষ প্রকাশ করে—সে ব্যক্তি দিবা কিংবা রাত্রিতে সমাধি লাভ করে না। কিন্তু যাঁহার এই অসন্তোষভাব সমুচ্ছিন্ন হইয়া

---

১। দদাতি। ২। যথ। ৩। মঙ্কুতো হোতি।

সমূলে উৎপাটিত হইয়াছে, তিনি দিবায এবং রাত্রিতে সমাধি লাভ করেন।

---

জেতবন　　পঞ্চ উপাসক

২৫১ নত্থি রাগসমো অগ্গি, নত্থি দোসসমো গহো,
নত্থি মোহসমং জালং, নত্থি তণ্হাসমা নদী[১]। ১৭

অন্বয়।—রাগসমো অগ্গি নত্থি, দোসসমো গহো নত্থি, মোহসমং জালম্ নত্থি, তণ্হাসমা নদী নত্থি।

সংস্কৃত।—রাগসমঃ (আসক্তিসমঃ) অগ্নির্নাস্তি, দ্বেষসমঃ গ্রাহঃ (কুম্ভীরাদি হিংস্রজলজন্তুঃ) নাস্তি, মোহসমম্ জালম্ (বন্ধনম্) নাস্তি, তৃষ্ণাসমা নদী নাস্তি।

অনুবাদ।— আসক্তির ন্যায় অগ্নি নাই, দ্বেষের ন্যায় গ্রহ বা গ্রাসকারী (হিংস্রজন্তু) নাই, মোহের ন্যায় জাল নাই, তৃষ্ণার সমান নদী নাই।

---

জাতীয়াবন, ভদ্দিয় নগর　　মেণ্ডকনাম সেট্ঠি

২৫২ সুদস্সং বজ্জমঞ্ঞেসং অত্তনো পন দুদ্দসং,
পরেসং হি সো বজ্জানি ওপুণাতি যথাভুসং
অত্তনো পন ছাদেতি কলিং ব কিতবা সঠো। ১৮

অন্বয়।—অঞ্ঞেসং বজ্জং সুদস্সং, অত্তনো পন (তং) দুদ্দসং, সো (পুরিসো) পরেসং হি বজ্জানি যথাভুসং ওপুণাতি, সঠো কিতবা কলিং ব (সো) অত্তনো (বজ্জানি) ছাদেতি।

---

১। নাদী।

সংস্কৃত।—অন্যেষাং বর্জ্জ্যং ( পাপং ) সুদর্শং, আত্মনঃ পুনঃ ( তৎ ) দুর্দ্দর্শম্, সঃ ( নরঃ ) পরেষাং হি বর্জ্জ্যানি ( পাপানি যথাতুষং অবপুনাতি ( ধুনোতি ), শঠঃ ( শকুনহিংসাকারী ব্যাধঃ ইব ) কিতবাৎ ( ভঙ্গশাখাদিনাচ্ছাদনাৎ ) কলিম্ ( স্বশরীরম্ আচ্ছাদয়তি ) তদ্বৎ আত্মনঃ ( স্বকীয়ানি ) পুনঃ ( বর্জ্জ্যানি—পাপানি ) ছাদয়তি।

অনুবাদ—পরের দোষ শীঘ্র দেখিতে পাওয়া যায়। কিন্তু আপনার দোষ শীঘ্র দেখিতে পাওয়া যায় না। লোকে পরের দোষ সকল ভূষির ন্যায় ছড়াইয়া বড় করে, কিন্তু ব্যাধের পক্ষী-দিগকে ধ্বংস করিবার অভিপ্রায়ে ভগ্ন শাখাদি দ্বারা নিজ শরীর আচ্ছাদনের ন্যায় তাহারা আপনার দোষ-সকল লুকাইয়া রাখে।

---

জেতবন উজ্ঝানসঞ্ঞি থের

২৫৩ পরবজ্জানুপস্সিস্স[১] নিচ্চং উজ্ঝানসঞ্‌ঞিনো[২],
আসবা তস্স বড্‌ঢন্তি আরা সো আসবক্খযা। ১৯

অন্বয়।—পরবজ্জানুপস্সিস্স নিচ্চং উজ্ঝানসঞ্ঞিনো তস্স ( পুগ্‌গলস্স ) আসবা বড্‌ঢন্তি, সো আসবক্খয়া আরা।

সংস্কৃত।—পরবর্জ্জ্যানুদর্শিনঃ ( পরচ্ছিদ্রান্বেষিণঃ ) নিত্যং ( সদা ) উধ্যান-সঞ্জিনঃ, তস্য ( নরস্য ) আস্রবাঃ দোষাঃ বর্দ্ধন্তে স আস্রবক্ষয়াৎ আরাৎ ( দূরে তিষ্ঠতি )।

---

১। "বজ্জ" ইহার পাঠান্তর "বেজ্জ"-সূসং।

২। উজ্ঝানসঞ্ঞিনো—উধ্যান শব্দের অর্থ ক্রোধ প্রকাশ করা। তাহাতে যিনি অনুরক্ত অর্থাৎ ক্রোধপরবশ।

অনুবাদ।—যে পরচ্ছিদ্রান্বেষী ও সর্ব্বদা তিরস্কারপ্রিয়, তাহার পাপসকল বর্দ্ধিত হইতে থাকে; সে পাপক্ষয় হইতে দূরে অবস্থান করে।

---

কুশিনগর — সুভদ্র পরিব্রাজক

২৫৪ আকাসে চ[১] পদং নত্থি, সমণো নত্থি বাহিরে[২],
পপঞ্চাভিরতা[৩] পজা, নিপ্পপঞ্চা তথাগতা। ২০

২৫৫ আকাসে চ পদং নত্থি সমণো নত্থি বাহিরে,
সঙ্খারা সস্সতা নত্থি, নত্থি বুদ্ধানমিঞ্জিতং। ২১

অন্বয়।—আকাসে পদং নত্থি, বাহিরে সমণো নত্থি, পজা পপঞ্চাভিরতা, তথাগতা (তু) নিপ্পপঞ্চা। আকাসে পদং নত্থি, বাহিরে সমণো নত্থি, সস্সতা সঙ্খারা নত্থি, বুদ্ধানং ইঞ্জিতং নত্থি।

সংস্কৃত।—যথা আকাশে পদং নাস্তি, তথা বহিঃ (মম শাসন হ) শ্রমণো নাস্তি, প্রজাঃ (ইতরে জনাঃ প্রপঞ্চাভিরতাঃ (তৃষ্ণাদৃষ্টি-

---

১। অনেক গ্রন্থে "চ" উল্লেখ নাই।

২। বাহিরে, বাহিরো। ধম্মপদের টীকাকার বুদ্ধঘোষ, "বাহিরে" শব্দের অর্থ লিখিয়াছেন—'মম সাসনতো বহিদ্ধা' অর্থাৎ আমার (বুদ্ধের) শাসনের বাহিরে এবং অধিকাংশ য়ুরোপীয় পণ্ডিতগণই এই অর্থ গ্রহণ করিয়াছেন। আমরাও সঙ্গত বোধে এই অর্থ গ্রহণ করিলাম। কিন্তু অধ্যাপক ম্যাক্সমূলের সেই অর্থ গ্রহণ না করিয়া 'বাহ্য ক্রিয়া' এই অর্থ করিয়াছেন। কারণ, প্রথম প্রকার অর্থ গ্রহণ করিলে বৌদ্ধধর্ম্মে সাম্প্রদায়িক ভাব আছে, ইহা বলা হয়। তাঁহার মতে বুদ্ধদেবের সেরূপ ভাব ছিল না। ইহার প্রমাণ ত্রিপিটকের স্থানে স্থানে ব্রাহ্মণদিগের বিষয়ে কথোপকথনে দেখিতে পাওয়া যায়।

৩। পপঞ্চ,—পপঞ্চ শব্দে তৃষ্ণা (বাসনা) দৃষ্টি (মিথ্যাদর্শন অবলম্বন করা) এবং মান (অভিমান) এই তিনটীকে বুঝায়।

মানপ্রপঞ্চযুক্তাঃ ) তথাগতাস্তু ( বুদ্ধাস্তু )-নিষ্প্রপঞ্চাঃ আকাশে পদং নাস্তি; তথা বহিঃ শ্রমণঃ নাস্তি; শাশ্বতাঃ ( নিত্যাঃ ) সংস্কারাঃ ন সন্তি, বুদ্ধানাং ইঙ্গিতং ( বিচলিতং ) নাস্তি।

অনুবাদ।—যেমন আকাশে পথ নাই, সেইরূপ আমার শাসনের বাহিরে শ্রমণ হইতে পারে না। সাধারণ লোকে তৃষ্ণাদিপ্রপঞ্চবশীভূত, কিন্তু তথাগতগণ ( বুদ্ধগণ ) নিষ্প্রপঞ্চ। ( যেমন ) আকাশে পথ নাই, ( সেইরূপ ) আমার শাসনের বাহিরে লোকেও 'শ্রমণ' হইতে পারে না, সংস্কারসকল ( পঞ্চস্কন্ধ ) নিত্য নহে। বুদ্ধগণ কদাচ বিচলিত হন না।

মলবগ্‌গো অট্‌ঠারসমো।

---

# ধম্মট্ঠবগ্গো

( একূনবীসতিমো )

জেতবন • বিনিচ্ছয় মহামত্ত

২৫৬ ন তেন হোতি ধম্মট্ঠো যেনত্থং সহসা নয়ে,
যো চ অত্থং অনত্থঞ্চ উভো নিচ্ছেয্য পণ্ডিতো। ১

২৫৭ অসাহসেন ধম্মেন সমেন নযতী পরে[১],
ধম্মস্স গুত্তো মেধাবী ধম্মট্ঠোতি পবুচ্চতি। ২

অন্বয়।—যেন (পুরিসো) অত্থং সহসা নয়ে তেন ধম্মট্ঠো ন হোতি, যো চ অত্থং অনত্থং চ উভো নিচ্ছেয্য (সো) পণ্ডিতো, (যো) অসাহসেন ধম্মেন সমেন পরে নয়তী, ধম্মসস গুত্তো মেধাবী (সো) ধম্মট্ঠোতি পবুচ্চতি।

সংস্কৃত।—যেন (নরঃ) অর্থং সহসা (বলপ্রকাশেন) নয়েৎ (গৃহ্নীয়াৎ) তেন (তস্মাৎ কারণাৎ) ধর্মস্থঃ ন ভবতি, যঃ অর্থং অনর্থঞ্চ উভৌ নিশ্চিনুয়াৎ (সমৌ ইতি অবধারয়েৎ), (সঃ) পণ্ডিতঃ (যঃ) অসাহসেন ধর্মেণ সমেন (ন্যায়তঃ) পরান্ (অন্যান্) জনান্) নয়তি, ধর্মেণ গুপ্তঃ (রক্ষিত) মেধাবী (সঃ) ধর্মস্থঃ ইতি প্রোচ্যতে।

অনুবাদ।—যদি কেহ অন্যায় বা বলপূর্ব্বক কিংবা মিথ্যা বাক্য দ্বারা এক-জনের দ্রব্য আর একজনকে দেয়, তবে সে ন্যায়পরায়ণ হইতে পারে না, কিন্তু যিনি অর্থ এবং অনর্থ উভয়ই নিশ্চিতরূপে

১। তিপরে।

অবধারণ করেন, তিনি পণ্ডিত। যিনি সত্যকে আশ্রয়পূর্ব্বক (অসাহসেন অর্থাৎ সত্যের অপলাপ না করিয়া) ধর্ম্ম এবং ন্যায়ের সহিত অন্য ব্যক্তিদিগকে পরিচালিত করেন, ধর্ম্ম-রক্ষিত মেধাবী সেই ব্যক্তি ন্যায়পরায়ণ বলিয়া কথিত হয়েন।

---

জেতবন বজ্জিয় ভিক্খু

২৫৮ ন তেন পণ্ডিতো হোতি যাবতা বহু ভাসতি,
খেমী অবেরী অভয়ো পণ্ডিতো তি পবুচ্চতি। ৩

অন্বয়।—যাবতা (পুগ্গলো) বহুভাসতি, তেন (সো) পণ্ডিতো ন হোতি, খেমী আবেরী অভয়ো (চ) (পুগ্গলো) পণ্ডিতো ইতি পবুচ্চতি।

সংস্কৃত।—যাবতা (নরঃ) বহু ভাষতে তাবতা (সঃ) পণ্ডিতো ন ভবতি, ক্ষেমী (শান্তঃ, মঙ্গলকারী) অবৈরী (দ্বেষহীনঃ) অভয়ঃ (নির্ভীকঃ) (জনঃ) পণ্ডিত ইতি প্রোচ্যতে।

অনুবাদ।—যদি কেহ বহু বাক্য বলে, তবে সে তদ্দ্বারা পণ্ডিত হয় না। যিনি নিরাপদ, শত্রুহীন এবং যাঁহা হইতে কোন ভয়-সম্ভাবনা নাই তিনি পণ্ডিত বলিয়া কথিত হন।

---

জেতবন একুদ্দান থের

২৫৯ ন তাবতা ধম্মধরো যাবতা বহু ভাসতি,
যো চ অপ্পম্পি সুত্বান-ধম্মং কায়েন পস্সতি,
স বে ধম্মধরো হোতি যো ধম্মং নপ্পমজ্জতি। ৪

অন্বয়।—যাবতা (পুরিসো) বহু ভাসতি তাবতা (সো) ধম্মধরো ন

(হোতি), যো চ অপ্পম্পি ধম্মং সুত্বান (তং) কাযেন পস্সতি স-বে ধম্মধরো হোতি, যো ধম্মং নপ্পমজ্জতি।

সংস্কৃত।—যাবতা (যেন হেতুনা) (নরঃ) বহু ভাষতে, তাবতা (তেন হেতুনা), (সঃ) ধর্মধরঃ (ধর্মপালকঃ) ন (ভবতি), যশ্চ অল্পমপি ধর্মং শ্রুত্বা (তং ধর্মং) কায়েন পশ্যতি (সম্যক্ পালয়তি) সঃ বৈ ধর্মধরঃ ভবতি, যঃ ধর্মং ন প্রমাদ্যতি।

অনুবাদ।—যদি কেহ বহু বাক্য কহে তবে তদ্দ্বারা সে ধর্মধর হয় না, কিন্তু যিনি অল্প মাত্র ধর্ম শ্রবণ করিয়া দেহ দ্বারা তাহা দর্শন করেন অর্থাৎ সাক্ষাৎকার করেন, তিনি নিশ্চয়ই ধর্মধর হন এবং ধর্মে তাঁহার কখনও প্রমাদ হয় না।

---

জেতবন লকুণ্টকভদ্দিয় থের

২৬০ ন তেন থেরো[1] হোতি[2] যেনস্স পলিতং সিরো,
পরিপক্কো বযো তস্স মোঘজিণ্ণো'তি বুচ্চতি। ৫

অন্বয়।—যেন অস্স সিরো পলিতং তেন (পুগ্‌গলো) থেরো ন হোতি, তস্স বযো পরিপক্কো। (সো তু) মোঘজিণ্ণোতি বুচ্চতি।

সংস্কৃত।—যেনাস্য শিরঃ পলিতং, তেন (নরঃ) স্থবিরঃ ন ভবতি, তস্য বয়ঃ পরিপক্বং (ভবতি সঃ) মোঘজীর্ণঃ (বৃথাজীর্ণঃ) ইত্যুচ্যতে।

অনুবাদ।—যদি কাহারও মস্তক পলিত হয়, তবে সে তাহা দ্বারা স্থবির হয় না, তাহার বয়ঃক্রম পরিপক্ব হয় মাত্র এবং সে 'বৃথাবৃদ্ধ' বলিয়া কথিত হয়।

---

১। থবিরো। ২। ভবতি।

জেতবন • লকুণ্ঠকভদ্দিয় থের

২৬১ যম্ হি সচ্চঞ্চ ধম্মো চ অহিংসা সঞ্ঞমো দমো,
স বে বন্তমলো ধীরো থেরো' তি পবুচ্চতি। ৬

অন্বয়।—যম্হি সচ্চঞ্চ ধম্মো চ অহিংসা চ সঞ্ঞমো দমো, স বে বন্তমলো ধীরো থেরো ইতি পবুচ্চতি।

সংস্কৃত।—যস্মিন্ সত্যঞ্চ ধর্ম্মশ্চ অহিংসা চ সংযমঃ দমশ্চ ( ইমে সন্তি ), বান্তমলঃ ( নির্ধূতমলঃ ) ধীরঃ স বৈ স্থবির ইতি প্রোচ্যতে।

অনুবাদ।—যাঁহাতে সত্য, ধর্ম্ম, অহিংসা, সংযম এবং দম আছে, সেই নির্ম্মল এবং ধীর ব্যক্তি স্থবির বলিয়া উক্ত হন।

বিশেষার্থ।—যিনি ষোড়শ প্রকারে চারি আর্য্যসত্য জ্ঞানের দ্বারা সাক্ষাৎকার করিয়াছেন, যাঁহাতে নববিধ লোকোত্তর ধর্ম্ম বর্ত্তমান আছে, যিনি অহিংসাপরায়ণ, শীলবান্ ও ইন্দ্রিয় সংযমী, সেই চারি মার্গজ্ঞান দ্বারা নির্ধূতমল, ধৃতিসম্পন্ন স্থিরস্বভাব-সম্পন্ন ব্যক্তি স্থবির বলিয়া উক্ত হন।

---

জেতবন • সংবহুল ভিক্খু

২৬২ ন বাক্করণমত্তেন বণ্ণপোক্খরতায় বা
সাধুরূপো নরো হোতি ইস্সুকী মচ্ছরী সঠো। ৭

২৬৩ যস্স চেতং সমুচ্ছিন্নং মূলঘচ্চং সমূহতং,
স বন্তদোসো মেধাবী সাধুরূপো'তি বুচ্চতি। ৮

অন্বয়।—ইস্সুকী মচ্ছরী সঠো নরো বাক্করণমত্তেন বণ্ণপোক্খরতায় বা সাধুরূপো ন হোতি। যস্স চেতং সমুচ্ছিন্নং মূলঘচ্চং সমূহতং বন্তদোসো মেধাবী সো ( পুরিসো ) সাধুরূপো তি' বুচ্চতি।

সংস্কৃত।—ঈর্ষুকঃ[1] (ঈর্ষ্যাপরবশঃ) মৎসরঃ (মাৎসর্য্যপরায়ণঃ) শঠঃ নরঃ বাক্করণমাত্রেণ (সাধুশব্দোচ্চারণমাত্রেণ) বর্ণপুষ্কলতয়া (শরীরসৌন্দর্য্যেণ) বা সাধুরূপঃ ন ভবতি। যস্য চ এতৎ (এষঃ স্বভাবঃ) সমুচ্ছিন্নং মূলঘাতং সমূহতং (মূলাদুৎপাটিতং) বান্তদোষঃ (নির্ধূতকল্মষঃ) মেধাবী সঃ (পুরুষঃ) সাধুরূপ ইত্যুচ্যতে।

অনুবাদ।—ঈর্ষ্যাপরায়ণ মৎসর ও শঠ ব্যক্তি কেবল মিষ্টবাক্য দ্বারা কিংবা শরীরের সৌন্দর্য্যের দ্বারা সাধু হইতে পারে না। কিন্তু যাঁহার এইসকল সমুচ্ছিন্ন ও সমূলে উৎপাটিত হইয়াছে, সেই নির্দোষ ও মেধাবী ব্যক্তি সাধু বলিয়া কথিত হন।

---

জেতবন .. হত্থক ভিক্খু

২৬৪ ন মুণ্ডকেন সমণো অব্বতো অলিকং ভণং,
ইচ্ছালোভসমাপন্নো সমণো কিং ভবিস্সতি। ৯

২৬৫ যো চ সমেতি পাপানি অণুং থূলানি[1] সব্বসো,
সমিতত্তা হি পাপানং সমণো'তি পবুচ্চতি। ১০

অন্বয়।—অলিকং ভণং অব্বতো মুণ্ডকেন সমণো ন (হোতি), ইচ্ছালোভসমাপন্নো (নরো) সমণো কিং ভবিস্সতি। যো চ অণুং থূলানি (বা) পাপানি সব্বসো সমেতি, (সো) হি পাপানং সমিতত্তা সমণো ইতি পবুচ্চতি।

---

১। থুল্লু—

সংস্কৃত।—অলীকং ভণন্ ( মিথ্যা বদন্ ) অব্রতঃ ( ব্রতহীনঃ পুরুষঃ ) মুণ্ডকেন ( মস্তকমুণ্ডনমাত্রেণ ) শ্রমণঃ ন ( ভবতি ), ইচ্ছা-লোভসমাপন্নঃ (নরঃ) কিং শ্রমণঃ ভবিষ্যতি। যশ্চ ( যঃ পুনঃ ) অণূনি ( ক্ষুদ্রাণি ) স্থূলানি বা পাপানি সর্ব্বশঃ শময়তি, ( সঃ ) হি পাপানাং শমিতত্বাৎ শ্রমণ ইতি প্রোচ্যতে।

অনুবাদ।—মিথ্যা-কথনশীল ও ব্রতহীন ( ধুতাঙ্গশীলবিহীন ) ব্যক্তি কেবল মস্তক মুণ্ডন দ্বারা শ্রমণ হয় না, বাসনা এবং লোভযুক্ত ব্যক্তি কিরূপে শ্রমণ হইবে? যিনি ক্ষুদ্র কিংবা মহৎ সমস্ত পাপ দূরীকৃত করেন, পাপের প্রশমন হেতু তিনি শ্রমণ বলিয়া কথিত হন।

---

জেতবন অঞ্ঞতর ব্রাহ্মণ

২৬৬ ন তেন ভিক্‌খু (সো) হোতি[১] যাবতা ভিক্‌খতে পরে,
বিস্‌সং ধম্মং সমাদায ভিক্‌খু হোতি ন তাবতা। ১১

অন্বয়।—যাবতা ( নরো ) পরে ভিক্‌খতে তেন সো ভিক্‌খু ন হোতি; ( পুরিসো ) বিস্‌সং ধম্মং সমাদায় ভিক্‌খু হোতি ন তাবতা।

সংস্কৃত।—যাবতা ( যেন হেতুনা ) ( নরঃ ) পরান্ ভিক্ষতে, তাবতা সঃ ভিক্ষুঃ ন ভবতি, ( পুরুষঃ ) বিশ্বং বিষমং ( সদ্ধর্ম্মং বিপরীতং ) সমাদায় ( অবলম্ব্য ) ভিক্ষুঃ ভবতি ন তাবতা ( ভিক্ষামাত্রেণ ইত্যর্থঃ )।

অনুবাদ।—কেবল মাত্র পরের নিকট ভিক্ষা করিলে লোকে তদ্দ্বারা ভিক্ষু হয় না, ( কায় কর্ম্মাদি ) পাপ-ধর্ম্ম সম্পাদন করিয়া ( কেবল ভিক্ষা দ্বারা ) কেহ কখনও ভিক্ষু হয় না।

---

১। ভবতি।

জেতবন　　　　　　　　　　　　অঞ্‌ঞতর ব্রাহ্মণ

২৬৭　যো'ধ পুঞ্‌ঞঞ্চ পাপঞ্চ বাহিত্বা ব্রহ্মচরিযবা,
　　সঙ্খায লোকে চরতি স বে ভিক্‌খূ'তি বুচ্চতি। ১২

অন্বয়।—যো'ধ পুঞ্‌ঞঞ্চ পাপঞ্চ বাহিত্বা ব্রহ্মচরিয়বা (হোতি), যো (চ) লোকে সঙ্খায চরতি, স বে ভিক্‌খূতি বুচ্চতি।

সংস্কৃত।—য ইহ পুণ্যঞ্চ পাপঞ্চ বাহয়িত্বা (অতিক্রম্য) ব্রহ্মচর্য্যবান্ (ভবতি) (যশ্চ) লোকে সংখ্যয়া (জ্ঞানেন সহ ইত্যর্থঃ) চরতি, সঃ বৈ ভিক্ষুরিত্যুচ্যতে।

অনুবাদ।—যিনি ইহলোকে পুণ্য এবং পাপ অতিক্রম করিয়া ব্রহ্মচর্য্যবান্ হন এবং পৃথিবীতে জ্ঞানপরায়ণ হইয়া বিচরণ করেন, তিনি নিশ্চয়ই ভিক্ষু বলিয়া কথিত হন।

———

জেতবন　　　　　　　　　　　　তির্থিক

২৬৮　ন মোনেন মুনী[১] হোতি মূল্‌হরূপো অবিদ্দসু,
　　যো চ তুলং'ব পগ্‌গয্‌হ বরমাদায় পণ্ডিতো। ১৩

২৬৯　পাপানি পরিবজ্জেতি স মুনী তেন সো মুনি,
　　যো মুনাতি উভো লোকে মুনী তেন পবুচ্চতি। ১৪

অন্বয়।—মূল্‌হরূপো অবিদ্দসু (নরো) মোনেন ন মুনী হোতি; যো চ পণ্ডিতো তুলং পগ্‌গয্‌হ ব বরমাদায় পাপানি পরিবজ্জেতি স মুনী, তেন সো মুনি (হোতি), যো মুনাতি তেন (সো) উভো লোকে মুনি ইতি পবুচ্চতি।

১। মুনি।

সংস্কৃত —মূঢ়রূপঃ ( অতিমূঢ়ঃ ) অবিদ্বান্ ( নরঃ ) মৌনেন ন মুনিঃ ভবতি, যশ্চ পণ্ডিতঃ তুলাং প্রগৃহ্য ইব (গৃহীত্বা ইব) বরং ( মঙ্গলং, পুণ্যং ) আদায় পাপানি পরিবর্জ্জয়তি, তেন স মুনিঃ ভবতি ; যঃ মনুতে ( বুধ্যতে ) তেন ( জ্ঞানেন ) উভয়োঃ লোকয়োঃ মুনিরিতি প্রোচ্যতে।

অনুবাদ।—অতি মূঢ় এবং অজ্ঞান ব্যক্তি কেবল মৌনের দ্বারা মুনি হয় না, কিন্তু যে ব্যক্তি পণ্ডিত তিনি তুলাদণ্ড ধারণ করিয়া যাহা মঙ্গলকর তাহাই গ্রহণ করেন এবং যাহা পাপ তাহা বর্জ্জন করেন, সেইরূপ ব্যক্তিকেই মুনি বলা যায় ; এইরূপ কার্য্যের দ্বারা তিনি মুনি হন। যিনি উভয় লোক মনন করেন তিনি সেই কার্য্যের দ্বারা মুনি বলিয়া কথিত হন।

---

জেতবন .. অরিয় বালিসিক

২৭০ ন তেন অরিয়ো হোতি যেন পাণানি হিংসতি,
অহিংসা সব্বপাণানং অরিয়ো'তি পবুচ্চতি। ১৫

অন্বয়।—যেন ( পুগ্গলো ) পাণানি হিংসতি তেন ( সো ) অরিয়ো ন হোতি ; সব্বপাণানং অহিংসা ( সো ) অরিয়ো তি পবুচ্চতি।

সংস্কৃত।—যেন ( করণেন ) ( নরঃ ) প্রাণান্ হিনস্তি তেন ( সঃ ) আর্য্যঃ ন ভবতি, সর্ব্বপ্রাণানাং অহিংসয়া ( সঃ ) আর্য্য ইতি প্রোচ্যতে।

অনুবাদ।—যদি কেহ প্রাণীহিংসা করে, তবে সে তদ্দ্বারা 'আর্য্য' হয় না. সর্ব্বপ্রাণীতে অহিংসা হেতুই লোকে আর্য্য বলিয়া কথিত হয়।

---

জেতবন .. সংবহুল সীলাদিসম্পন্ন ভিক্খু

২৭১ ন সীলব্বতমত্তেন বাহুসচ্চেন বা পুন[1],
অথবা সমাধিলাভেন বিবিচ্চ সয়নেন বা। ১৬

২৭২ ফুসামি নেক্খম্মসুখং[2] অপুথুজ্জনসেবিতং,
ভিক্খু বিস্সাসমপাদি অপ্পত্তো আসবক্খযং। ১৭

অন্বয়।—ন সীলব্বতমত্তেন বাহুসচ্চেন বা পুন অথবা সমাধিলাভেন বিবিচ্চ সয়নেন বা অপুথুজ্জনসেবিতং নেক্খম্মসুখং ফুসামি। ভিক্খু। আসবক্খয়ং অপ্পত্তো (সন্তো) বিস্সাসং মা আপাদি।

সংস্কৃত।—ন শীলব্রতমাত্রেণ (কেবলং স্বভাবেন ব্রতেন বা) 'বাহুসত্যেন' (যদ্বা, বহুশ্রুতং শাস্ত্রং যস্য স বহুশ্রুতঃ তস্য ভাবঃ ইতি বহুশ্রুত্যং তেন) বা পুনঃ অথবা সমাধিলাভেন বিবিচ্য (একাকীত্যর্থঃ) শয়নেন বা অপৃথগ্‌জনসেবিতং (পৃথগ্‌জনৈঃ মূর্খৈঃ সেবিতং তন্ন ভবতীতি অপৃথগ্‌জনসেবিতং) নৈষ্ক্রম্যসুখং (প্রব্রজ্যাসুখং) স্পৃশামি (প্রাপ্নোমি) ইতি (অহো) ভিক্ষো, আশ্রবক্ষয়ং অপ্রাপ্তঃ (সন্) বিশ্বাসং মা প্রাপ্নুহি।

অনুবাদ।—হে ভিক্ষু! আসব ক্ষয় না হওয়া পর্য্যন্ত কেবল (চারি পরিশুদ্ধি) শীল বা ধুতাঙ্গশীল কিংবা (ত্রিপিটক শাস্ত্রে) বিপুল পাণ্ডিত্য দ্বারা অথবা সমাধিলাভ বা একাকী বাসের দ্বারা আর্য্যগণ-সেবিত নৈষ্ক্রম্যসুখ (অনাগামী সুখ) ভোগ করিতেছি বলিয়া বিশ্বাস করিও না অর্থাৎ অর্হত্ব না পাইয়া কেবল মাত্র অনাগামিত্ব লাভে নিশ্চিন্ত থাকিও না।

———

১। পন ২। নেক্খম্ম সুখং।

# মগ্‌গবগ্‌গো

( বীসতিমো )

জেতবন • পঞ্চসত ভিক্‌খু

২৭৩ মগ্‌গানট্‌ঠঙ্গিকো সেট্‌ঠো, সচ্চানং চতুরো পদা,
বিরাগো সেট্‌ঠো ধম্মানং, দ্বিপদানঞ্চ চক্‌খুমা। ১

২৭৪ এসো ব বগ্‌গো নথঞ্‌ঞো দস্‌সনস্‌স বিসুদ্ধিযা,
এতং হি তুম্‌হে পটিপজ্জথ, মারস্‌সেতং পমোহনং। ২

অন্বয়।—মগ্‌গানং অট্‌ঠঙ্গিকো ( মগ্‌গো ) সেট্‌ঠো, সচ্চানং চতুরো পদা ( সেট্‌ঠো ) ধম্মানং বিরাগো সেট্‌ঠো, দ্বিপদানঞ্চ চক্‌খুমা ( সেট্‌ঠো )। এসো ব মগ্‌গো দস্‌সনস্‌স বিশুদ্ধিয়া অঞ্‌ঞো ( মগ্‌গো ) নত্থি, তুম্‌হে এতং হি পটিপজ্জথ, এতং হি মারস্‌স পমোহনং।

সংস্কৃত।—মার্গাণাং অষ্টাঙ্গিকঃ ( মার্গঃ ) শ্রেষ্ঠঃ, সত্যানাং চত্বারি পদানি ( চতুরার্য্য-সত্য-বোধকানি বাক্যানি ) শ্রেষ্ঠানি ; ধর্ম্মাণাং বিরাগঃ শ্রেষ্ঠ, দ্বিপদানাং চ ( মনুষ্যাণাং ) চ চক্ষুষ্মান্ (শ্রেষ্ঠঃ)। এব বঃ ( যুষ্মাকং ) মার্গঃ দর্শনস্য ( জ্ঞানস্য ) বিশুদ্ধয়ে অন্যঃ ( মার্গঃ ) নাস্তি, যুয়ম্ এতং হি প্রতিপদ্যধ্বং ( অবলম্বধ্বং ), এবঃ ( মার্গঃ ) মারস্য প্রমোহনঃ।

অনুবাদ।—মার্গসকলের মধ্যে অষ্টাঙ্গিক মার্গ শ্রেষ্ঠ, সত্য সকলের মধ্যে চারি আর্য্যসত্য শ্রেষ্ঠ, ধর্ম্মের মধ্যে বৈরাগ্য শ্রেষ্ঠ, মনুষ্য

সকলের মধ্যে চক্ষুষ্মান্ ( বুদ্ধ ) শ্রেষ্ঠ। ইহাই ( অষ্টাঙ্গ মার্গ ) একমাত্র পথ। দৃষ্টিবিশুদ্ধির (সম্যক্ দৃষ্টির) নিমিত্ত অন্য পথ নাই, তোমরা ইহাকেই অবলম্বন কর। ইহা মারের প্রমোহনকারী।

---

জেতবন　　পঞ্চসত ভিক্‌খূ

২৭৫ এতং হি তুম্‌হে পটিপন্না দুক্‌খস্‌সন্তং করিস্‌সথ,
অক্‌খাতো বে মযা মগ্‌গো অঞ্‌ঞায সল্লসন্থনং। ৩

২৭৬ তুম্‌হেহি কিচ্চং আতপ্পং অক্‌খাতারো তথাগতা,
পটিপন্না পমোক্‌খন্তি ঝায়িনো মারবন্ধনা। ৪

অন্বয়।—তুম্‌হে এতং হি পটিপন্না ( ভবথ ) দুক্‌খস্‌সন্তং করিস্‌সথ সল্লসন্থনং অঞ্‌ঞায় ময়া মগ্‌গো বে অক্‌খাতো। তুম্‌হেহি আতপ্পং কিচ্চং, তথাগতা ( কেবলং হি ) অক্‌খাতারো, ( মগ্‌গং ) পটিপন্না ঝায়িনো ( জনা ) মারবন্ধনা পমোক্‌খন্তি।

সংস্কৃত।—যূয়ম্ এতস্মিন্ হি প্রতিপন্নাঃ ( ভবথ ) দুঃখস্য অন্তং করিষ্যথ, শল্যসংস্থানং ( রাগাদি নিদানং ) জ্ঞাত্বা ময়া মার্গঃ আখ্যাতঃ বৈ। যুষ্মাভিঃ আতপ্যং ( ব্যবসায়ঃ উদ্যমঃ ) কর্ত্তব্যম্, ( কার্য্যমিত্যর্থঃ ) তথাগতাঃ (বুদ্ধাঃ) ( কেবলং হি ) আখ্যাতারঃ ( ধর্ম্মোপদেষ্টারঃ ), মার্গপ্রতিপন্নাঃ ( গতাঃ ) ধ্যায়িনঃ ( ধ্যানপরায়ণাঃ ) ( জনাঃ ) মারবন্ধনাৎ প্রমোক্ষ্যন্তি।

অনুবাদ।—তোমরা ইহাই অবলম্বন কর, ( তাহা হইলে ) দুঃখের অন্ত করিতে পারিবে, এই রাগাদি শল্য উৎপাটনকারী মার্গ আমাকর্ত্তৃক ব্যাখ্যাত হইয়াছে। তোমাকেই অধ্যবসায়

করিতে হইবে, তথাগতগণ কেবল ধর্ম্ম উপদেশদাতা, (মার্গ-প্রাপ্ত) ধ্যানপরায়ণ ব্যক্তিগণই মারের বন্ধন হইতে মুক্ত হইয়া থাকেন'।

---

জেতবন (অনিত্য লক্ষণ) পঞ্চসত ভিক্খু

২৭৭ সব্বে সঙ্খারা অনিচ্চা'তি যদা পঞ্ঞায় পস্সতি
অথ নিব্বিন্দতি দুক্খে, এস মগ্গো বিসুদ্ধিয়া। ৫

অন্বয়।—সব্বে সঙ্খারা অনিচ্চাতি যদা (নরো) পঞ্ঞায় পস্সতি; অথ (সো) দুক্খে নিব্বিন্দতি, এসো বিসুদ্ধিয়া মগ্গো।

সংস্কৃত।—সর্ব্বে সংস্কারাঃ (স্কন্ধাঃ) অনিত্যা ইতি যদা (নরঃ) প্রজ্ঞয়া (সম্যগ্‌জ্ঞানেন) পশ্যতি (বুধ্যতে), তদা স দুঃখানি নির্ব্বিন্দতি (দুঃখে নির্ব্বিন্নো ভবতীত্যর্থ) এব বিশুদ্ধেঃ মার্গঃ।

অনুবাদ।—সকল সংস্কার (পঞ্চস্কন্ধ) অনিত্য, ইহা যখন লোকে প্রজ্ঞা দ্বারা দর্শন করেন, তখন তিনি সর্ব্বদুঃখে (স্কন্ধ ধারণরূপ দুঃখে) নির্ব্বেদ প্রাপ্ত হন, ইহাই বিশুদ্ধ মার্গ।

---

জেতবন (দুঃখ লক্ষণ) পঞ্চসত ভিক্খু

২৭৮ সব্বে সঙ্খারা দুক্খা'তি যদা পঞ্ঞায় পস্সতি
অথ নিব্বিন্দতি[১] দুক্খে, এস মগ্গো বিসুদ্ধিয়া। ৬

অন্বয়।—সব্বে সঙ্খারা দুক্খাতি যদা নরো পঞ্ঞায় পস্সতি. অথ দুক্খে নিব্বিন্দতি, এস বিসুদ্ধিয়া মগ্গো।

---

১। নিবিন্দতী।

সংস্কৃত।—সর্ব্বে সংস্কারাঃ দুঃখাঃ ( দুঃখকরাঃ ) যদা ( নরঃ ) ইতি প্রজ্ঞয়া পশ্যতি, তদা ( সঃ ) দুঃখানি নির্ব্বিন্দতি, এষ বিশুদ্ধেঃ মার্গঃ।

অনুবাদ।—সকল সংস্কার ( পঞ্চস্কন্ধ ) দুঃখজনক, ইহা যখন মনুষ্য প্রজ্ঞা দ্বারা দর্শন করেন, তখন তিনি সর্ব্ব দুঃখে ( স্কন্ধাধারণে ) নির্ব্বিন্ন হন, ইহাই বিশুদ্ধিলাভের মার্গ।

---

জেতবন ( অনাত্ম লক্ষণ ) পঞ্চসত ভিক্খু

২৭৯ সব্বে ধম্মা অনত্তা'তি যদা পঞ্ঞায় পস্সতি
অথ নিব্বিন্দতি দুক্খে, এস মগ্গো বিসুদ্ধিযা। ৭

অন্বয়।—সব্বে ধম্মা অনত্তাতি যদা ( নরো ) পঞ্ঞায় পস্সতি, অথ ( সো ) দুক্খে নিব্বিন্দতি, এস বিসুদ্ধিয়া মগ্গো।

সংস্কৃত।—সর্ব্বে ধর্ম্মাঃ ( স্কন্ধাঃ ) অনাত্মান ইতি যদা ( নরঃ ) প্রজ্ঞয়া পশ্যতি, তদা সঃ দুঃখানি নির্ব্বিন্দতি, এষ বিশুদ্ধেঃ মার্গঃ।

অনুবাদ।—সকল ধর্ম্ম ( পদার্থই ) অনাত্ম, ইহা যখন মনুষ্য সম্যক্ জ্ঞানের সহিত দর্শন করেন, তখন তিনি সর্ব্ব দুঃখে নির্ব্বেদ প্রাপ্ত হন, ইহাই বিশুদ্ধি লাভের উপায়।

---

জেতবন পধানকম্মিকতিস্স থের

২৮০ উট্ঠানকালম্হি অনুট্ঠহানো,
যুবা বলী আলসিযং উপেতো,
সংসন্নসঙ্কপ্পমনো কুসীতো
পঞ্ঞায় মগ্গং অলসো ন বিন্দতি। ৮

অন্বয়।—উট্‌ঠানকালম্‌হি অনুট্‌ঠহানো, যুবা বলী (সন্তো) আলসিয়ং উপেতো, সংসন্নসঙ্কপ্পমনো কুসীতো, অলসো (পুরিসো) পঞ্‌ঞায় মগ্‌গং ন বিন্দতি।

সংস্কৃত।—উত্থানকালে অনুত্তিষ্ঠন্ (অপ্রবুধ্যমানঃ), যুবা বলী (সন্) আলস্যং উপেতঃ অবসন্নসংকল্পমনাঃ (অবসন্নসম্যক্‌সংকল্পচিত্তঃ) কুসীদঃ (নির্ব্বীর্য্যঃ) অলসশ্চ (পুরুষঃ) প্রজ্ঞায়াঃ মার্গং ন বিন্দতি।

অনুবাদ।—যে ব্যক্তি উদ্যমের সময় উদ্যম করে না, যুবা এবং বলী হইয়াও আলস্যপরায়ণ হয়, যাহার চিত্ত কামবিতর্কাদিপূর্ণ সেই নির্ব্বীর্য্য ও অলস ব্যক্তি জ্ঞানমার্গ লাভ করিতে পারে না।

---

বেণুবন　　　　　　　　　　　　　　　　　　　　　সূকর পেত

২৮১　বাচানুরক্‌খী মনসা সুসংবুতো,
কায়েন চ অকুসলং ন কয়িরা,
এতে তয়ো কম্মপথে বিসোধয়ে
আরাধয়ে মগ্‌গমিসিপ্পবেদিতং।

অন্বয়।—বাচানুরক্‌খী মনসা সুসংবুতো (সন্তো) কায়েন চ অকুসলং ন কয়িরা, এতে তয়ো কম্মপথে বিসোধয়ে, ইসিপ্পবেদিতং মগ্‌গং আরাধয়ে।

সংস্কৃত।—বাচানুরক্ষী (বাচি দুশ্চরিতবর্জ্জনকারী) মনসা সুসংবৃতঃ (সন্) কায়েন চ অকুশলং ন কুর্য্যাৎ, এতান্ ত্রীন্ কর্ম্মপথান্ বিশোধয়েৎ, ঋষিপ্রবেদিতং (ঋষিপ্রদর্শিতং) মার্গং আরাধয়েৎ।

অনুবাদ।—বাক্যে সংযত ও চিত্তে সংযত থাকিবে। শরীরের দ্বারা কোন প্রকার অপবিত্র (অকুশল) কার্য্য করিবে না। এই তিনটি কর্ম্মপথকে (সর্ব্বদা) বিশুদ্ধ রাখিবে এবং ঋষিগণ-প্রদর্শিত মার্গে বিচরণ করিবে।

---

জেতবন　　　　পোঠিল থের

২৮২ যোগা বে জায়তী ভূরি[১] অযোগা ভূরিসঙ্খযো,
এতং দ্বেধাপথং ঞত্বা ভবায বিভবায চ
তথ'ত্তানং নিবেসেয্য যথা ভূরি পবড্ঢতি। ১০

অন্বয়।—যোগা বে ভূরি জায়তি, অযোগা ভূরি সঙ্খয়ো (হোতি), ভবায় বিভবায় চ এতং দ্বেধাপথং ঞত্বা তথা অত্তানং নিবেসেয্য যথা ভূরি পবড্ঢতি।

সংস্কৃত।—যোগাৎ (মনঃসংযোগাৎ) বৈ ভূরি (জ্ঞানং) জায়তে, অযোগাৎ ভূরি-সংক্ষয়ঃ (জ্ঞানহানিঃ) (ভবতি), ভবায় (লাভায়) চ বিভবায় (অলাভায়) চ এতং দ্বিধাপথং জ্ঞাত্বা তথা আত্মানং নিবেশয়েৎ, যথা ভূরি প্রবর্দ্ধতে।

অনুবাদ।—যোগ (মনঃসংযোগ) হইতে জ্ঞান উৎপন্ন হয়, অযোগ হইতে জ্ঞানের ক্ষয় হয়, বৃদ্ধি ও অবৃদ্ধির (লাভালাভের) উপায়স্বরূপ এই দুইটি পথ জানিয়া আপনাকে এরূপ ভাবে নিবেশিত করিবে—যাহাতে জ্ঞান বর্দ্ধিত হয়।

---

১। ভূরী, ভূরি।

জেতবন ... মহল্লক ভিক্খু

২৮৩ বনং ছিন্দথ, মা রুক্খং, বনতো জায়তী[1] ভয়ম্,
ছেত্বা বনঞ্চ[2] বনথঞ্চ নিব্বনা[3] হোথ ভিক্খবো। ১১

২৮৪ যাবং হি বনথো ন ছিজ্জতি
অনুমত্তো'পি নরস্স নারীসু,
পটিবদ্ধমনো' ব তাব সো
বচ্ছো খীরপকো (পানে)' ব মাতরি[4] ॥ ১২

অন্বয়।—বনং ছিন্দথ মা রুক্খং, বনতো ভয়ং জায়তী, (হে) ভিক্খবো বনঞ্চ বনথঞ্চ ছেত্বা নিব্বনা হোথ। যাবং হি নরস্স নারীসু অনুমত্তোপি বনথো ন ছিজ্জতি তাব সো খীরপকো বচ্ছো মাতরি ব পটিবদ্ধমনো হোতি।

সংস্কৃত।—বনং ছিন্ধি, মা বৃক্ষং (ছিন্ধি), বনতঃ ভয়ং জায়তে, হে ভিক্ষবঃ। বনঞ্চ বনথঞ্চ (ক্ষুদ্র বনঞ্চ) ছিত্বা নির্ব্বণা ভবত। যাবদ্ধি নরস্য নারীষু অণুমাত্রোঽপি 'বনথঃ' (অনুরাগঃ) ন ছিদ্যতে, তাবৎ স ক্ষীরপকঃ (স্তন্যপায়ী) বৎসঃ (শিশুঃ) মাতরি (জনন্যাং) ইব প্রতিবদ্ধমনাঃ (ভবতি)।

অনুবাদ।—(বাসনার বা রাগাদি ক্লেশের) বন ছিন্ন করিয়া ফেল, কিন্তু বৃক্ষ কাটিও না। বন হইতে ভয় জন্মে। হে ভিক্ষুগণ। তোমরা বন এবং ক্ষুদ্র ঝোপ সকলই ছিন্ন করিয়া বনহীন (বাসনাহীন) হও অর্থাৎ নির্ব্বাণ লাভ কর। মনুষ্যের যতক্ষণ পর্য্যন্ত স্ত্রীলোকের প্রতি অনুমাত্র আসক্তি বিদ্যমান থাকে, ততক্ষণ

১। জায়তে। ২। বনং ৩। নিব্বানা। ৪। মাতরী

স্তন্যপায়ী বৎস যেমন গাভীতে আবদ্ধচিত্ত থাকে, সেইরূপ মনুষ্যও বদ্ধচিত্ত থাকে।

---

জেতবন　　　　　　　　　　　　স্বর্ণকার থের

২৮৫ উচ্ছিন্দ সিনেহমত্তনো কুমুদং সারদিকং ব পাণিনা,
সন্তিমগ্গমেব ব্রূহয নিব্বানং সুগতেন দেসিতং। ১৩

অন্বয়।—পাণিনা সারদিকং কুমুদং ব অত্তনো সিনেহং উচ্ছিন্দ, সন্তিমগ্গমেব ব্রূহয়. নিব্বানং সুগতেন দেসিতং।

সংস্কৃত—পাণিনা শারদিকং কুমুদমিব আত্মনঃ স্নেহমুচ্ছিন্ধি, শান্তিমার্গমেব বৃংহব (বর্দ্ধয়), সুগতেন (বুদ্ধেন) নির্ব্বাণং উপদিষ্টং।

অনুবাদ।—শরৎকালীন কুমুদের ন্যায় স্বহস্তে আত্মানুরাগ ছিন্ন করিয়া ফেল। নির্ব্বাণগামী (অষ্টাঙ্গ) শান্তিমার্গ (বৃদ্ধি কর) অবলম্বন কর। সুগত নির্ব্বাণপথ প্রদর্শিত (দেশনা) করিয়া গিয়াছেন।

---

জেতবন　　　　　　　　　　　　মহাধন বাণিজ

২৮৬ ইধ বস্সং বসিস্সামি ইধ হেমন্তগিম্হিসু,
ইতি বালো বিচিন্তেতি[১], অন্তরায়ং ন বুজ্ঝতি। ১৪

অন্বয়।—ইধ বস্সং বসিস্সামি, ইধ হেমন্তগিম্হিসু (বসিস্সামি) ইতি বালো বিচিন্তেতি, অন্তরায়ং ন বুজ্ঝতি।

সংস্কৃত।—ইহ বর্ষাসু বসিষ্যামি, ইহ হেমন্তগ্রীষ্ময়োঃ (বসিষ্যামি) ইতি

১ বিচিন্তেসি।

বালঃ ( মূর্খঃ ) বিচিন্তয়তি, অন্তরায়ং ( কস্মিংশ্চিৎ কালে দেশে মরিষ্যামি ইত্যাত্মনঃ জীবিতান্তরায়ং ) ন বুধ্যতে।

অনুবাদ।—বর্ষাকালে এই স্থানে বাস করিব, হেমন্ত এবং গ্রীষ্মকালে এইস্থানে বাস করিব—মূর্খ এইরূপ চিন্তা করিয়া থাকে, কিন্তু জীবন যে কবে শেষ হইবে ইহা তাহারা বোঝে না।

---

জেতবন .. কিসাগোতমী

২৮৭ তং পুত্তপসুসম্মত্তং ব্যাসত্তমনসং নরং,
সুত্তং গামং মহোঘো'ব মচ্চু আদায় গচ্ছতি। ১৫

অন্বয়।—পুত্তপসুসম্মত্তং ব্যাসত্তমনসং তং নরং মহোঘো সুত্তং গামং ব মচ্চু আদায় গচ্ছতি।

সংস্কৃত।—পুত্রপশুসম্মত্তং ( পুত্রৈঃ পশুভিশ্চ প্রমত্তং ) ব্যাসক্তমনসং তং নরং সুপ্তং গ্রামং মহৌঘঃ ( মহাজলপ্রবাহঃ ) ইব মৃত্যুরাদায় গচ্ছতি।

অনুবাদ।—মহান্ জলপ্রবাহ যেমন সুপ্ত গ্রামকে ভাসাইয়া লইয়া যায়—সেইরূপ পুত্রে এবং পশুতে ব্যাসক্তচিত্ত সেই ব্যক্তিকে মৃত্যু লইয়া যায়।

---

জেতবন ... পটাচারা

২৮৮ ন সন্তি পুত্তা তাণায় ন পিতা না[১]পি বন্ধবা,
অন্তকেনা'ধিপন্নস্‌স নত্থি ঞাতীসু তাণতা। ১৬

---

১। না।

অন্বয়—ন তাণায় পুত্তা সন্তি ন পিতা ( অত্থি ) ন পি বান্ধবা সন্তি অন্ত-কেন অধিপন্নস্স ঞাতীসু তাণতা নত্থি।

সংস্কৃত—ন ত্রাণায় ( ত্রাতুমিত্যর্থঃ ) পুত্রাঃ সন্তি, ন পিতা ( অস্তি ) নাপি বান্ধবাঃ সন্তি, অন্তকেন (যমেন) অধিপন্নস্য ( গৃহীতস্য ) জ্ঞাতিষু ত্রাণতা নাস্তি।

অনুবাদ—ত্রাণ করিতে পুত্রগণও নাই, পিতাও নাই, বন্ধুগণও নাই। মৃত্যু যাহাকে গ্রহণ করে, তাহার জ্ঞাতিগণের দ্বারা ত্রাণ সম্ভবে না।

---

জেতবন　　　　পটাচারা

২৮৯ এতমত্থবসং ঞত্বা পণ্ডিতো সীলসংবুতো
নিব্‌বাণগমনং মগ্‌গং খিপ্পমেব বিসোধয়ে। ১৭

অন্বয়।—পণ্ডিতো সীলসংবুতো ( জনো ) এতং অত্থবসং ঞত্বা খিপ্পমেব নিব্বাণগমনং মগ্গং বিসোধয়ে।

সংস্কৃত।—পণ্ডিতঃ শীলসংবৃতঃ ( চতুঃপরিশুদ্ধিশীলেন সংবৃতঃ সংরক্ষিতঃ ) ( জনঃ ) এতং অর্থবশং ( অর্থস্বভাবং ) জ্ঞাত্বা ক্ষিপ্রমেব নির্ব্বাণগমনং ( নির্ব্বাণপ্রাপকং ) ( অষ্টাঙ্গিকং ) মার্গং বিশোধয়েৎ।

অনুবাদ।—পণ্ডিত এবং ( চারি পরিশুদ্ধি ) শীল দ্বারা সংরক্ষিত ব্যক্তি, ঐ বাক্যের তাৎপর্য্য অবধারণ করিয়া নির্ব্বাণ প্রাপ্তির উপায়-স্বরূপ অষ্টাঙ্গিকমার্গকে অবিলম্বে বিশুদ্ধ করিবেন, অর্থাৎ সম্যক্‌রূপে পালন করিবেন।

মগ্‌গবগ্‌গো বীসতিমো।

---

# পকিণ্ণক বগ্‌গো

( একবীসতিমো )

বেণুবন　　　　　　　　　　　　　　গঙ্গাবোহণ

২৯০　মত্তাসুখপরিচ্চাগা পস্‌সে চে বিপুলং সুখং,
　　চজে মত্তাসুখং ধীবো সম্পস্‌সং বিপুলং সুখং। ১

অন্বয়।—ধীরো মত্তাসুখপবিচ্চাগা চে বিপুলং সুখং পস্‌সে, বিপুলং সুখং সম্পস্‌সং মত্তাসুখং চজে।

সংস্কৃত।—ধীবঃ মাত্রাসুখপবিত্যাগাৎ (বৈষয়িক-সুখত্যাগাৎ) চেৎ বিপুলং সুখং পশ্যেৎ, বিপুলং সুখং সম্পশ্যান্ মাত্রাসুখং ত্যজেৎ।

অনুবাদ।—জ্ঞানী ব্যক্তি যদি সামান্য সুখ পবিত্যাগপূর্ব্বক পবম সুখ প্রত্যক্ষ কবেন, তবে তাঁহাব পবমপদ নির্ব্বাণসুখ প্রত্যক্ষপুরঃসব সামান্য সুখ অবশ্যই পরিত্যাগ করা উচিৎ।

---

জেতবন　　　　　　　　　　　　　　কুক্কুটখণ্ডখাদীক

২৯১　পরদুক্‌খূপদানেন[১] যো অত্তনো সুখমিচ্ছতি।
　　বেরসংসগ্‌সংসট্‌ঠো বেবা সো ন পরিমুচ্চতি[২]। ২

অন্বয়।—পরদুক্‌খূপদানেন যো অত্তনো সুখং ইচ্ছতি, বেবসংসগ্‌গসংসট্‌ঠো সো বেবা ন পবিমুচ্চতি।

---

১। পধা　　　　　　　　　　　　　　২। পমুচ্চতি

সংস্কৃত।—পরদুঃখোপদানেন য আত্মনঃ সুখম্ ইচ্ছতি, বৈরসংসর্গসংসৃষ্টঃ সঃ বৈরাৎ ন পবিমুচ্যতে।

অনুবাদ।—কোন ব্যক্তি যদি অপরকে দুঃখ দিয়া নিজ সুখের ইচ্ছুক হন্, তাহা হইলে বৈরসংসর্গে সংসৃষ্ট হওযায় সেই ব্যক্তি বৈর হইতে মুক্তিলাভ কবিতে পারে না।

---

ভদ্দিযনগর, জাতিয় বন　　　　ভদ্দিয ভিক্খূ

২৯২　যং হি কিচ্চং তদপবিদ্ধং[১] অকিচ্চং পন কযিরতি,
উন্নলানং পমত্তানং তেসং বড্ঢন্তি আসবা। ৩

২৯৩　যেসঞ্চ সুসমাবদ্ধা নিচ্চং কাযগতা সতি,
অকিচ্চন্তে ন সেবন্তি কিচ্চে সাতচ্চকাবিনো,
সতানং সম্পজানানং অত্থং গচ্ছন্তি আসবা। ৪

অন্বয়।—যং হি কিচ্চং তং অপবিদ্ধং, অকিচ্চং পন কয়িরতি, উন্নলানং পমত্তানং তেসং আসবা বড্ঢন্তি। যেসঞ্চ কায়গতা সতি নিচ্চং সুসমারদ্ধা অকিচ্চন্তে ন সেবন্তি, কিচ্চে সাতচ্চকাবিনো সত্তানং সম্পজানানং আসবা অত্থং গচ্ছন্তি।

সংস্কৃত।—যৎ হি কৃত্যং তৎ অপবিদ্ধম্ (পবিত্যক্তং), অকৃত্যং পুনঃ কুর্ব্বীরন, উন্নলানাং (সদোষাণাম্) প্রমত্তানাং তেষাম্ আসবা বর্দ্ধন্তে। যেষাঞ্চ কায়গতা স্মৃতিঃ নিত্যং সুসমাবদ্ধা তে অকৃত্যং ন সেবন্তে, কৃত্যে সাতত্যকাবিণাং সতাং সম্প্রজানানাম্ আসবা অস্তং গচ্ছন্তি।

---

১। অপবিদ্ধং।

অনুবাদ।—যাহা কর্ত্তব্য (কৃত্য) তাহা পরিত্যাগ করে ও যাহা অকর্ত্তব্য (অকৃত্য) তাহা সম্পাদন করে, (এইরূপ) অহঙ্কারী ও প্রমত্ত ব্যক্তির পাপ (আসবসমূহ) বৃদ্ধি পাইতে থাকে। যাঁহারা কায়গত স্মৃতি (কায়ানুদর্শন ভাবনা, অর্থাৎ সমস্ত শরীর ও উহার উপাদান সম্বন্ধে চিন্তা) সম্পূর্ণরূপে সাধন করেন এবং যাঁহারা অকর্ত্তব্য কর্ম্ম পরিত্যাগ করিয়া কর্ত্তব্য কর্ম্মে সর্ব্বদা রত থাকেন, এতাদৃশ স্মৃতিমান্ ও জ্ঞানিগণের পাপ ক্রমশঃ অস্তমিত হইয়া থাকে।

---

জেতবন লকুণ্টকভদ্দিয় থের।

২৯৪ মাতরং পিতরং হন্ত্বা রাজানো দ্বে চ খত্তিযে,
রট্‌ঠং সানুচরং হন্ত্বা অনীঘো[১] যাতি ব্রাহ্মণো। ৫

অন্বয়।—মাতরং পিতরং দ্বে খত্তিয়ে রাজানো হন্ত্বা চ সানুচরং রট্‌ঠং হন্ত্বা অনীঘো ব্রাহ্মণো যাতি।

সংস্কৃত।—মাতরং (অর্থাৎ তৃষ্ণাং) পিতরং (অহঙ্কারং) দ্বৌ ক্ষত্রিয়-রাজানৌ (শাশ্বতোচ্ছেদদৃষ্টি[২] হত্বা সানুচরণং (নন্দিরাগ-

---

১। অনিঘো।

২। শাশ্বত ও উচ্ছেদ দৃষ্টি, এখানে এই দুই প্রকার মতের বিষয় উল্লেখ করা হইয়াছে। যাহাদিগের মতে সকল বস্তুই অনাদি ও অনন্ত তাহাদিগকে শাশ্বতবাদী ও তাহাদিগের মতকে শাশ্বতদৃষ্টি বলে। আর যাহাদিগের মতে মৃত্যুর সহিত জীবের বিনাশ হয় তাহাদিগকে উচ্ছেদবাদী ও তাহাদিগের মতকে উচ্ছেদদৃষ্টি বলে। বলা বাহুল্য, এই দুইটী মতই বৌদ্ধধর্ম্মের বিরোধী। কারণ বুদ্ধদেব এই দুই পথের মধ্যপথ অবলম্বন করিয়াছিলেন। তিনি অনাদি আত্মা স্বীকার করিতেন না ও জগৎ যে ধ্বংসশীল তাহাও মানিতেন না। ব্রহ্মজালসূত্রে উপরোক্ত মতের ন্যায় দ্বিষষ্টি প্রকার বিরুদ্ধ মতের বিষয় উল্লিখিত আছে।

সহিতং ) রাষ্ট্রং ( দ্বাদশায়তনানি )[১] চ হত্বা ব্রাহ্মণঃ অনঘঃ ( নিষ্পাপঃ ) যাতি।

অনুবাদ।—মাতা ( অর্থাৎ তৃষ্ণা ) পিতা ( অর্থাৎ অহঙ্কার ) দুইটি ক্ষত্রিয় রাজা ( অর্থাৎ শাশ্বত ও উচ্ছেদ দৃষ্টি ) এবং সানুচর রাজ্য ( অর্থাৎ নন্দিরাগ সহিত দ্বাদশায়তন ) এই সকলকে বিনষ্ট করিয়া ব্রাহ্মণ অনাসব বা নিষ্পাপ হইয়া বিচরণ করেন।

---

জেতবন　　..　　লকুণ্টক ভদ্দিয় ভিক্খু

২০৫　মাতরং পিতরং হন্ত্বা রাজানো দ্বে চ সোত্থিয়ে,
　　বেয্যগ্ঘপঞ্চমং হন্ত্বা অনীঘো যাতি ব্রাহ্মণো। ৬

অন্বয়।—মাতরং পিতরং দ্বে সোত্থিয়ে রাজানো হন্ত্বা বেয্যগ্ঘপঞ্চমং হন্ত্বা ব্রাহ্মণো অনীঘো যাতি।

সংস্কৃত।—মাতরং ( তৃষ্ণাং ) পিতরং ( অহঙ্কারং ) দ্বৌ শ্রোত্রিয়রাজানৌ ( শাশ্বতোচ্ছেদদৃষ্টি ) হত্বা ব্যাঘ্রপঞ্চমং ( পঞ্চ নীবরণানি ) চ হত্বা ব্রাহ্মণঃ অনঘঃ ( নিষ্পাপঃ ) যাতি।

অনুবাদ।—মাতা ( তৃষ্ণা ), পিতা ( অহঙ্কার ), দুইটি ব্রাহ্মণ রাজা অর্থাৎ শাশ্বত ও উচ্ছেদ দৃষ্টি এবং পাঁচটী ব্যাঘ্র ( পঞ্চ নীবরণ[২]) এই সকলকে বিনষ্ট করিয়া ব্রাহ্মণ নিষ্পাপ হইয়া বিচরণ করেন।

---

১। দ্বাদশ আয়তন।—চক্ষুঃ শ্রোত্র, ঘ্রাণ, জিহ্বা, কায়, মন, রূপ, রস, গন্ধ, শব্দ, স্পর্শ ও ধর্ম্ম।

২। নীবরণ অর্থাৎ ধর্ম্মজীবনের পাঁচ প্রকার বিঘ্ন, যথা কাম, অহঙ্কার, হিংসা, অলসতা ও সন্দেহ।

